*Approved by the Secondary Education Board, Dacca.*

# পালি ব্যাকরণ
# ও
# অনুবাদ শিক্ষা

শ্রীনীরদরঞ্জন মুৎসুদ্দি, এম, এ
অধ্যাপক, বিদ্যাসাগর কলেজ
শ্রীভুপেন্দ্রনাথ মুৎসুদ্দি, বি, এল

১৯৪৯

প্রকাশক—
শ্রীসত্যেন্দ্রনাথ মুৎসুদ্দি, বি, এল
৮ বি লেক্ টেম্পেল রোড,
কলিকাতা।

(চতুর্থ সংস্করণ)


মূল্য তিন টাকা

প্রাপ্তিস্থান:—
দি বুক কোম্পানী লিমিটেড,
৪-৩।৪, বঙ্কিম চাটার্জ্জী ষ্ট্রীট, কলিকাতা।
কিশোর লাইব্রেরী
২৭, কর্ণওয়ালিশ ষ্ট্রীট, কলিকাতা।

প্রিণ্টার—
শ্রীপ্রশান্ত চন্দ্র গুহ
বঙ্গবাসী প্রেস,
২৬, পটলডাঙ্গা ষ্ট্রীট, কলিকাতা।

# সূচীপত্র

# SECTION I

# পালি ব্যাকরণ

## প্রথম অধ্যায়

### অক্ষর

( অক্খরা—Alphabet )

১। পালি ভাষায় অক্ষর বা বর্ণের সংখ্যা একচল্লিশ (১)। তন্মধ্যে আটটী স্বরবর্ণ (২) ও তেত্রিশটী ব্যঞ্জন বর্ণ (৩)।

### স্বরবর্ণ

( সরা—Vowels )

২। যে সমস্ত বর্ণ অন্য বর্ণের আশ্রয়-ব্যতিরেকে স্পষ্টরূপে স্বতন্ত্র উচ্চারিত হয়, তাহাদিগকে স্বরবর্ণ ( সরা ) কহে। যথা—অ আ ই ঈ উ ঊ এ ও। তন্মধ্যে অ ই উ এই তিনটী হ্রস্বস্বর ( রস্সা ) (৪); এবং আ ঈ ঊ এ ও এই পাঁচটী দীর্ঘস্বর ( দীঘা ) (৫)।

### ব্যঞ্জনবর্ণ

ব্যঞ্জনা—( Consonants )

৩। যে সমস্ত বর্ণ স্বর বর্ণের অশ্রায়-ব্যতিরেকে অনায়াসে ও অক্লেশে উচ্চারিত হয় না, তাহাদিগকে ব্যঞ্জন বর্ণ ( ব্যঞ্জনা ) কহে।

| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ক | খ | গ | ঘ | ঙ | চ | ছ | জ | ঝ | ঞ |
| k | kh | g | gh | ṅ | c | ch | j | jh | ñ |

---

(১) অক্খরাপাদয়ো একচত্তালীসং। (২) তত্থোদন্তা সরা অট্ঠ। (৩) সেসা ব্যঞ্জনা। (৪) লহুমত্তা তয়ো রস্সা। (৫) অঞ্ঞে দীঘা।

| | | | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ট | ঠ | ড | ঢ | ণ | ত | থ | দ | ধ | ন |
| ṭ | ṭh | ḍ | ḍh | ṇ | t | th | d | dh | n |
| প | ফ | ব | ভ | ম | য | র | ল | ব | স |
| p | ph | b | bh | m | y | r | l | v | s |
| হ | ল় | ং | | | | | | | |
| h | ḷ | ṁ | | | | | | | |

৪। এতন্মধ্যে প্রথম পঁচিশটী ব্যঞ্জন বর্ণ পাঁচ বর্গে বিভক্ত (১)। যথা—

ক খ গ ঘ ঙ এই পাঁচটী কবর্গ
চ ছ জ ঝ ঞ এই পাঁচটী চবর্গ
ট ঠ ড ঢ ণ এই পাঁচটী টবর্গ
ত থ দ ধ ন এই পাঁচটী তবর্গ
প ফ ব ভ ম এই পাঁচটী পবর্গ

৫ বর্গ সমূহের প্রথম ও দ্বিতীয় বর্ণকে অঘোষ বর্ণ (অঘোস—Surd) (২) বলে। বর্গ সমূহের তৃতীয়, চতুর্থ, পঞ্চম বর্ণ ও য র ল ব হ ইহাদিগকে ঘোষ বর্ণ (ঘোস—Sonant) (৩) বলে। ং (অং) এই বর্ণটীকে নিগ্রথিত বর্ণ (নিগগহীতং—Arrested) (৪) বলে।

এতদ্ব্যতীত বর্গের প্রথম, তৃতীয় ও পঞ্চম বর্ণকে অল্পপ্রাণ (Unaspirated) ও বর্গের দ্বিতীয় ও চতুর্থ বর্ণকে মহাপ্রাণ (Aspirated) বর্ণ বলা হয়। ক হইতে ম পর্য্যন্ত পঁচিশটী ব্যঞ্জন বর্ণকে স্পর্শ বর্ণ (Mutes), য র ল ব এই চারটীকে অন্তঃস্থ বর্ণ (Intermediates এবং স হ এই দুইটীকে উষ্মবর্ণ (Sibilants) বলে।

---

(১) বগ্গা পঞ্চ পঞ্চসো মন্তো। (২) বগ্গানং পঠম দুতিয়া সোচা ঘোসা।
(৩) লস্তাঞ্ঞে ঘোসা (৪) অং ইতি নিগ্গহীতং।

# বর্ণের উচ্চারণ স্থান

১। ক খ গ ঘ ঙ অ আ হ—ইহাদের উচ্চারণ স্থান কণ্ঠ; এজন্য ইহাদিগকে কণ্ঠ্যবর্ণ ( কণ্ঠজা—Gutturals ) (১) বলে।

২। চ ছ জ ঝ ঞ য ই ঈ—ইহাদের উচ্চারণ স্থান তালু; এজন্য ইহাদিগকে তালব্যবর্ণ ( তালুজা—Palatals ) (২) বলে।

৩। প ফ ব ভ ম উ ঊ—ইহাদের উচ্চারণ স্থান ওষ্ঠ; এজন্য ইহাদিগকে ওষ্ঠ্যবর্ণ ( ওট্ঠজা—Labials ) (৩) বলে।

৪ ট ঠ ড ঢ ণ র ল—ইহাদের উচ্চারণ স্থান মুর্দ্ধা, এজন্য ইহাদিগকে মুর্দ্ধন্য বর্ণ ( মুদ্ধজা—Linguals ) (৪) বলে।

৫। ত থ দ ধ ন ল স—ইহাদের উচ্চারণ স্থান দন্ত; এজন্য ইহাদিগকে দন্ত্য বর্ণ ( দন্তজা—Dentals ) (৫) বলে।

৬। এ—ইহার উচ্চারণ স্থান কণ্ঠ ও তালু; এজন্য ইহাকে কণ্ঠ-তালব্য ( কণ্ঠ-তালুজ বর্ণ—Gutturo-palatals ) বলে (৬)।

৭। ও—ইহার উচ্চারণ স্থান কণ্ঠ ও ওষ্ঠ; এজন্য ইহাকে (কণ্ঠৌষ্ঠ্য-বর্ণ কণ্ঠোট্ঠজো—( Gutturo-labials ) বর্ণ বলে (৭)।

৮। ব ( অন্তঃস্থ )—ইহার উচ্চারণ স্থান দন্ত ও ওষ্ঠ; এজন্য ইহাকে দন্তৌষ্ঠ্য (দন্তোট্ঠজো—Dento-labial) বলে (৮)।

৯। ং ( নিগ্গহীত ) এর উচ্চারণ স্থান নাসিকা; ইহা স্বরবর্ণের পরে ব্যবহৃত হয় (৯)।

(১) অকবগ্গহা কণ্ঠজা (২) ই চবগ্গ তালুজা (৩) উপবগ্গা ওট্ঠজা
(৪) ট বগ্গরলা মুদ্ধজা (৫) ত বগ্গলসা দন্তজা (৬) এ কণ্ঠতালুজো।
(৭) ও কণ্ঠোট্ঠজো (৮) বো দন্তোট্ঠজো।
(৯) বিন্দুচুলামনাকারো নিগ্গহীতং তি বুচ্চতে।
কেবলস্সপ্পযোগত্ত। অকারো সন্নিধীয়তে॥

## কয়েকটি বর্ণের নানারূপ উচ্চারণ

### অ

১; অ এই বর্ণ টীর উচ্চারণ বাঙ্গলা অ এবং আ এর মাঝামাঝি।

### ব

২। পালিতে বর্গীয় ব এবং অন্তঃস্থ ব এর উচ্চারণে বিশেষ প্রভেদ দেখা যায়। যে ব স্থানে উ ঊ হয়, উহা অন্তঃস্থ। যথা—বদ্ (উচিত), বচ্ (উক্তো)।

উ এবং ও স্থানে যে ব হয় উহাও অন্তঃস্থ। যথা—অনু+এতি=অন্বেতি, খো+অস্স=খ্বস্স।

বকার ভেদ-বিষয়ে সংস্কৃত কারিকা এই :—

উদ্ভটৌ যত্র বিদ্যেতে যোঃ বঃ প্রত্যয় সন্ধিজঃ।

অন্তঃস্থং তং বিজানীয়াৎ তদন্যে বর্গ্য উচ্যতে॥

পালিতে অন্তঃস্থ ব কারের উচ্চারণ "উয়" এর ন্যায়।

### য

৩। য বর্ণটীর অ্যকারের ন্যায় উচ্চারণ হয়।

### ল

৪। ল এই বর্ণ টীর উচ্চারণ বাঙ্গালা ড় এর ন্যায়। যথা—এলক (এড়ক)।

## অনুশীলন (Exercise)

1. Distinguish between a Vowel and a Consonant.
2. Classify letters.
3. What letters are known as Surd, Labials, and Nasals?

# দ্বিতীয় অধ্যায়

## বাক্য ( Sentence )

১। একটী সম্পূর্ণ অর্থ প্রকাশ করিতে যতগুলি শব্দের ব্যবহার হয় তাহাদের যোজনাকে বাক্য বলে। যথা—রামো গচ্ছতি, দেবদত্তো যাগুং ন পিবতি। ইহাদের প্রত্যেকে একটী সম্পূর্ণ অর্থ প্রকাশ করিতেছে, সুতরাং ইহারা একটী বাক্য।

প্রত্যেক বাক্যেই কোন ব্যক্তি বা বস্তু সম্বন্ধে কিছু বলা হয় বা নিষেধ করা হয়। প্রথম বাক্যে 'রামো' সম্বন্ধে 'গচ্ছতি' বলা হইতেছে। দ্বিতীয় বাক্যে 'দেবদত্তো' সম্বন্ধে 'যাগুং পিবতি' ইহা নিষেধ করা হইতেছে। প্রথম বাক্যকে বিধি বাক্য ( Affirmative Sentence ) এবং দ্বিতীয় বাক্যকে নিষেধ বাক্য ( Negative Sentence ) বলে। যেই ব্যক্তি বা বস্তু সম্বন্ধে কিছু বলা হয়, তাহাকে উদ্দেশ্য ( Subject ) এবং যাহার দ্বারা উক্ত ব্যক্তি বা বস্তু সম্বন্ধে কিছু প্রকাশ করা হয়, তাহাকে বিধেয় ( Predicate ) বলা হয়। উপরোক্ত উদাহরণদ্বয়ে 'রামো', 'দেবদত্তো' উদ্দেশ্য এবং 'গচ্ছতি' 'যাগুং পিবতি' বিধেয়।

উদ্দেশ্য অংশে একটী বিশেষ্য বা বিশেষ্য স্থানীয় পদ থাকা চাই ; যথা, 'রামো'। বিধেয়াংশে অন্ততঃ একটী বিশেষণ বা ক্রিয়া স্থানীয় পদ থাকা চাই ; যথা 'গচ্ছতি'।

২। উদ্দেশ্যাংশ এবং বিধেয়াংশের সহিত বিশেষণ ইত্যাদি সংযোগ করিয়া বাক্য পরিবর্দ্ধিত হয়।

৩। ভাষায় বাক্যরূপে সম্বন্ধ পদেরই প্রয়োগ হইয়া থাকে, স্বতন্ত্র পদের প্রয়োগ হয় না। পদকে বিশ্লেষ করিয়া ব্যাকরণ কল্পিত যে সকল অংশ ( যথা—লিঙ্গ, ধাতু, প্রত্যয় ইত্যাদি ) পাওয়া যায় তাহাও ভাষায়

প্রয়োগ হয় না। এই কল্পিত অংশগুলির সংযোগে সূত্রের দ্বারা পদ সিদ্ধ করা ও পদ হইতে বাক্য গঠন করাই ব্যাকরণের প্রতিপাদ্য বিষয়। ইহা পরবর্ত্তী অধ্যায় সমূহে দেখান হইবে।

৪। কতগুলি শব্দ যদিও বাক্য সংগঠনে প্রয়োজন হয় তাহাদের কোন কালেই কোন পরিবর্ত্তন হয় না। এই শব্দগুলিকে অব্যয় বলে।

# তৃতীয় অধ্যায়

## পরিভাষা ( Definitions )

১। **ধাতু**—ক্রিয়া বাচক ভূ, ঠা, গম প্রভৃতি প্রকৃতিকে অর্থাৎ যাহার অর্থ ক্রিয়া তাহাকে ধাতু ( Root ) (১) বলে।

২। **লিঙ্গ**—ধাতু ভিন্ন, প্রত্যয় ভিন্ন ও বিভক্তি ভিন্ন অর্থযুক্ত শব্দ স্বরূপকে লিঙ্গ ( Stem ) (২) বলে। যথা—বুদ্ধ + সি = বুদ্ধো। এখানে 'বুদ্ধ' শব্দটিই লিঙ্গ।

৩। **পচ্চয়** ( প্রত্যয়—Suffix )—ধাতু ও লিঙ্গের পর যাহা হয় তাহাকে প্রত্যয় (৩) বলে। প্রত্যয় তিন প্রকার : বিভক্তি, কিত, তদ্ধিত

৪। **বিভত্তি** ( Inflections )—সংখ্যা এবং কারকাদি বুঝাইবার নিমিত্ত লিঙ্গ ও ধাতুর পর যে প্রত্যয় হয় তাহাকে বিভক্তি বলে। যথা—সি, য়ো ইত্যাদি ( শব্দ বিভক্তি ) ও তি অন্তি ইত্যাদি ( ক্রিয়া বিভক্তি )।

৫। **কিত** ( কৃৎ প্রত্যয়—Primary Suffixes )—ধাতুর উত্তর

(১) ভূবাদয়ো ধাতবো। (২) ধাতুপচ্চয় বিভত্তি বজ্জিতমত্থযুত্তং সদ্দরূপং লিঙ্গং নাম। (৩) ধাতুলিঙ্গেহি পরা পচ্চয়া

যে প্রত্যয় হইয়া শব্দ রচিত হয় তাহাকে কৃৎ প্রত্যয় বলে। যথা—ণ, তাবি ইত্যাদি।

৬। **তদ্ধিত** (তদ্ধিত প্রত্যয়—Secondary Suffixes)—লিঙ্গের উত্তর ণয্য, ণিক, আলু প্রভৃতি যে সকল প্রত্যয় হয়, তাহাদিগকে তদ্ধিত বলে।

৭। **বিকরণ**—ধাতুর পর ও বিভক্তি প্রত্যয়ের পূর্ব্বে যে প্রত্যয় যুক্ত হয় তাহাকে বিকরণ প্রত্যয় বলে (১)। যথা পচ+অ+তি= পচতি। এখানে 'অ' বিকরণ প্রত্যয়।

৮। **অনুবন্ধ** (ইৎ) (২)—কোন কার্য্যের জন্য যে বর্ণ উচ্চারিত হয়; কিন্তু কার্য্যকালে থাকে না, তাহার নাম ইৎ। যথা—দা+ণাপয়= দাপয়। এখানে 'ণ' ইৎ।

৯। **সবণ্ণ** (সবর্ণ)—যে সকল বর্ণের উচ্চারণ স্থান এক এবং যাহাদের উচ্চারণে সমান প্রযত্নের প্রয়োজন তাহারা পরস্পর সবর্ণ। অ এবং আ, ই এবং ঈ, উ এবং ঊ ইহারা পরস্পর সবর্ণ।

১০। **আদেস** (আদেশ)—ধাতু, লিঙ্গ ও প্রত্যয়ের যে রূপ পরিবর্ত্তন, তাহাকে আদেশ (Substitute) বলে। যথা—ঠা+তি= তিটঠতি; এ স্থলে ঠা ধাতু স্থানে তিটঠ আদেশ হইয়াছে।

১১। **উপধা**—শব্দের অন্ত্যবর্ণের পূর্ব্ব বর্ণকে উপধা বলে। যেমন রাম শব্দের অন্ত্যবর্ণ 'অ' এবং তৎপূর্ব্ববর্ত্তী বর্ণ 'ম'। সুতরাং এস্থলে 'ম' এইটীই উপধা।

১২। **ভাসিত পুম্মিথি লিঙ্গ**—যে শব্দ একই অর্থে পুংলিঙ্গ

---

(১) পুব্বাপর ভাগটঠানা ভিয়া ধাতু বিভত্তিযো,
নিস্সায় পচ্চযা হোন্তি যে তে বিকরণা সিয়ুং।

(২) অট্ঠিতি এসা অনুবন্ধা।

ও স্ত্রীলিঙ্গে ব্যবহৃত হয়, তাহাকে ভাসিতপুমিথি লিঙ্গ শব্দ বলে যথা—কোমল ( Soft )

১৩। **বুদ্ধি** ( বৃদ্ধি )—স্বরের বৃদ্ধি হইলে এই বুঝাইবে যে অ স্থানে আ, ই ঈ স্থানে এ এবং উ ঊ স্থানে ও হয়।

১৪। **গুণ**—স্বরের গুণ হইলে এই বুঝাইবে যে উ স্থানে ই এবং ঊ স্থানে ঈ হয়।

১৫। **অব্ভাসো** ( অভ্যাস )—খ ছ স ইত্যাদি প্রত্যয় পরে থাকিলে একস্বর যুক্ত আগু ব্যঞ্জনবর্ণের দ্বিত্ব হয় (১)। ব্যঞ্জন বর্ণ দ্বিত্ব হইলে পূর্ব্ব ব্যঞ্জনবর্ণের নাম অভ্যাস (২)।

(ক) অভ্যাসে আদি দীর্ঘস্বর হ্রস্ব হয় (৩)। যথা—দা+দা+তি=দ+দা+তি=দদাতি। সেইরূপ দধাতি, জহাতি ইত্যাদি।

(খ) অভ্যাসে বর্গের দ্বিতীয় ও চতুর্থ বর্ণ স্থানে যথাক্রমে সেই বর্গের প্রথম ও তৃতীয় বর্ণ হয় (৪)। যথা—ছি+ছিদ+অ=চি+ছিদ+অ=চিচ্ছেদ।

(গ) অভ্যাসে কবর্গ স্থানে চবর্গ হয় (৫)। যথা—কি+কিত+ছ+তি=চি+কিত+ছ+তি=চিকিচ্ছতি।

(ঘ) মান ও কিত ধাতুর অভ্যাসগত বর্ণ কখনও কখনও যথাক্রমে বকার ও তকার হয় (৬)। যথা—মান+স+তি=বোমংসতি; কিত+ছ+তি=তিকিচ্ছতি=চিকিচ্ছতি।

(ঙ) অভ্যাসে হকারে স্থানে জকার আদেশ হয় (৭)। যথা—হা+হা+তি=জহাতি।

(চ) অভ্যাস বর্ণের অন্ত্যস্বরের স্থানে ইকার কিম্বা ঈকার আদেশ হয় (৮)। যথা—গুপ+ছ+তি=জিগুচ্ছতি। ভূ+ভূ+অ=বভূব। ভূ+ভুজ+খ+তি=বুভুক্খতি।

(১) খচাদিবচনানং একেস্সরানং দ্বে ভাবো। (২) পুব্বোব্ভাসো।
(৩) রস্সো। (৪) দুতিয়চতুত্থানং পঠমততিযা। (৫) কবগ্গস্সো চবগ্গো।
(৬) মানকিতানং বততং বা। (৭) হস্স জো। (৮) অন্তস্সিবণ্ণকারো বা।

(ছ) কখনও কখন অভ্যাস বর্ণের অন্তে ং আগম হয় (১)। যথা—ক+কম+তি=চংকমতি। কিন্তু পা+পা+স+তি=পিপাসিত।

(জ) পা এবং মান ধাতুর উত্তর স প্রত্যয় হইলে অভ্যাস বর্ণের স্থানে যথাক্রমে বা এবং মং আদেশ হয় (২)। যথা—পা+পা+স+তি=পিবাসতি। মা+মান+স+তি=বীমংসতি।

(ঝ) অভ্যাস বর্ণ গকার স্থানে জকার আদেশ হয় (৩) যথা—জিগিংসতি।

# চতুর্থ অধ্যায়

## ( সন্ধি Sandhi )

**সন্ধি**—দুই বর্ণ পরস্পর অত্যন্ত সন্নিহিত হইলে উভয়ে মিলিত হয়। এই মিলনকে সন্ধি বলে (৪)।

সন্ধি হইলে কখনও পূর্ব্ববর্ণ বিকৃত হয়; কখনও পরবর্ণ বিকৃত হয়;

(১) নিগ্গহীতঞ্চ।

(২) ততো পামানং বামং সেসু। (৩) গস্স জো।

(৪) সংহিতাতি চ বণ্ণানং সন্নিধাব্যবধানতো অর্থাৎ বর্ণ ও কালের ব্যবধান না থাকিলে পুর্ব্বপদের অন্ত্যবর্ণ ও পর পদের আদি বর্ণের সন্ধি হইয়া থাকে। যথা—(ক) মং+অহাসি=মং অহাসি।

(খ) পমাদমনুযুঞ্জন্তি বালা দুম্মেধিনো জনা,
অপ্পমাদঞ্চ মেধাবী ধনং সেট্ঠং ব রক্খতি.

(ক) উদাহরণে [(ম্+অ+ং)+(অ+হ্+আ+সি)], ম এর পরবর্ত্তী অ ও হ এর পূর্ব্ববর্ত্তী অ এর সন্ধি হইল না; কারণ উভয় বর্ণের মধ্যে ং এই বর্ণের ব্যবধান আছে। (খ) উদাহরণে 'জনা' র আ বর্ণের সহিত 'অপ পমাদঞ্চ' এর অ সহিত কালের ব্যবধান হেতু সন্ধি হইল না।

কখনও উভয় বর্ণই বিকৃত হয়; কখনও পূর্ব্ব বর্ণের লোপ হয়; কখনও বা পরবর্ণের লোপ হয়।

সন্ধি চারি প্রকার—(১) স্বর সন্ধি (২) ব্যঞ্জন সন্ধি (৩) নিগগহীতং সন্ধি ও (৪) বোমিসসক সন্ধি।

দ্রষ্টব্য—স্বরবর্ণের সাহায্য ব্যতীত উচ্চারণ ক্রিয়া সম্পন্ন হয় না। সন্ধি করিতে হইলে অন্ত্য ব্যঞ্জনবর্ণ হইতে অন্ত্য স্বরবর্ণ টী পৃথক করিয়া পরবর্ত্তী বর্ণের সহিত যোগ করিতে হয় (১)। যথা—লোক+অগগ=(ল+ও+ক+অ)+(অ+গ্+গ+অ)=লোকগ্গ।

## ( স্বর সন্ধি—Vowel-Junction )

### ১। সরাসরে লোপং

স্বরবর্ণ পরে থাকিলে পূর্ব্বস্বর লোপ হয়। যথা—

তথা+এব=তথেব। ন+এব=নেব।

নোহি+এতম্=নোহেতম্। বুদ্ধ+উপ্পাদ=বুদ্ধপ্পাদ।

পন+ইমে=পনিমে। পক্ক+ওদনো=পক্কোদনো।

পঞ্চ+ইন্দ্রিয়ানি=পঞ্চিন্দ্রিয়ানি। পন+এতম্=পনেতম্।

ভুত্ত+অন্নম্=ভুত্তন্নম্। খো+অজ্জ=খজ্জ।

তব+এব=তবেব। ন+অত্থি=নত্থি।

সমেতু+আযস্মা=সমেতাযস্মা। যসস+ইন্দ্রিয়ানি=যসিসন্দ্রিযানি।

### ২। বা পরো অসরূপা

অসমান স্বর বর্ণ পরে থাকিলে পূর্ব্বের স্বর ক্বচিৎ লুপ্ত হয়। যথা-

পন+ইমে=পনমে। মিগী+ইব=মিগীব।

---

(১) পুব্বমধোঠিতমস্সরং সরেন বিযোজযে। নযে পরং যুত্তে।

কিন্নু + ইমা = কিন্নমা  চত্তারো + ইমে = চত্তারোমে।
কো + অসি = কোসি

**ব্যত্যয় ( Exception ) :—**

তযো + অস্সু = তযস্সু। পঞ্চ + ইন্দ্রিযানি = পঞ্চিন্দ্রিযানি। [সূত্র (১)]

৩। **ক্বচা সবণ্ণং লুত্তে**

অসমান স্বরবর্ণ লুপ্ত হইলে পরের স্বর ক্বচিৎ অসমান প্রাপ্ত হয়। এবং ই ও উ যথাক্রমে এ ও ও হয়। যথা

বুদ্ধস্স + ইব = বুদ্ধস্সেব।  ন + উপেত = নোপেত।

**ব্যত্যয়**—যসস + ইন্দ্রিয়ানি = যসিসন্দ্রিযানি [সূত্র (১)]। তথা + উপমং = তথূপমং [ সূত্র (৪) ]।

৪। **দীঘং**

পূর্ব্বের স্বর লুপ্ত হইলে পরের স্বর ক্বচিৎ দীর্ঘ হয়। যথা—

তত্র + অহং = তত্রাহং।  চ + উভযং = চূভযং।
সচে + অহং = সচাহং।  সদ্ধা + ইধ = সদ্ধীধ।
হুত্বা + অপি = হুত্বাপি।  বহু + উপকারম = বহূপকারম
তথা + উপমং = তথূপমম্।  যানি + ইধ = যানীধ।

**ব্যত্যয়**—পঞ্চহি + উপালি = পঞ্চহুপালি। নত্থি + অঞঞং = নত্থ্যঞঞং [সূত্র (৯)]।

৫। **পুব্বোচ্চ**

পরের স্বর লুপ্ত হইলে পূর্ব্বের স্বর ক্বচিৎ দীর্ঘ হয়। যথা—

কিংস + ইধ = কিংসূধ।  সাধু + ইতি = সাধূতি।
ন + অহং = নাহং।  দসসামি + ইতি = দস্সামীতি
সু + ইধ = সূধি।

**ব্যত্যয়**—ইতি + অসস = ইতিসস। [সূত্র (২)]।

## ৬। যমেদন্তস্ সাদেসো

অসমান স্বরবর্ণ পরে থাকিলে পূর্ব্বপদের অন্ত্য একারের স্থানে ক্বচিৎ য আদেশ হয়। যথা—

তে+অহং=ত্যাহং। তো+অথু=ত্যথু।

তে+অজ্জ=ত্যজ্জ। মে+অযাং=ম্যাযং।

তে+অসস=ত্যসস।

ব্যত্যয়—নে+আগতা=নাগতা। [সূত্র (১)]।

## ৭। বামোদুদন্তানম্

অসমান স্বরবর্ণ পরে থাকিলে পূর্ব্বপদের অন্ত্য ওকার ও উকারের স্থানে ক্বচিৎ ব আদেশ হয়। যথা—

সো+অসস=স্বসস। খো+অসস=খ্বসস।

অনু+এতি অন্বেতি। খো+এস=খ্বেসস।

বহু+আবাধো=বহ্বাবধো। বথু+এথ=বৎথ্বেথ।

চকখু+আপাথং=চক্খ্বাপাথং।

## ৮। দো ধস্ স চ

স্বরবর্ণ পরে থাকিলে ধ স্থানে ক্বচিৎ দ আদেশ হয় যথা-

ইধ+অহং=ইদাহং।

ব্যত্যয়—ইধ+এব=ইধেব।

দ্রষ্টব্য—ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে ধ স্থানে ক্বচিৎ দ আদেশ হয়। যথা—

ইধ+ভিকখবে=ইদভিকখবে।

## ৯। ইবন্নো যং ন বা

অসমান স্বরবর্ণ পরে থাকিলে ই ঈ (১) স্থানে য হয়। যথা—

বুত্তি+অসস=বুত্ত্যসস=বুচ্চসস। ইতি+আদি=ইত্যাদি=ইচ্চাদি

---

(১) অবন্নো=অ এবং আ। ইবন্নো=ই এবং ঈ ইহাদিগকে য বলে। উবন্নো… উ এবং ঊ ইহাদিগকে ন বলে।

ইতি+এতং=ইত্যেতং=ইচ্চেতং। পতি+অন্ত=পত্যন্ত=পচ্চন্তং।
বিত্তি+অনুভূয্যতে=বিত্তনুভূয্যতে।

ব্যত্যয় :—পতি+অগিগ=পটগিগ। পঞ্চহি+অঙ্গেহি=পঞ্চহঙ্গেহি
মুত্তচাগী+অনুদ্ধতো=মুত্তচাগী অনুদ্ধতো।

১০। **সব্বোচন্তি**

স্বরবর্ণ পরে থাকিলে তিকারের স্থানে কখনও কখনও চকার আদেশ হয় এবং চকার দ্বিত্ব হয়। যথা—

ইতি+এতং=ইত্যেতং=ইচ্চেতং। ইতি+অসস=ইত্যসস=ইচ্চসস।
পতি+উত্তরিত্বা=পত্যুত্তরিত্বা=পচ্চুত্তরিত্বা।
পতি+আহরতি=পত্যাহরতি=পচ্চাহরতি। অতি+অন্তং=অচ্চন্তং।
ব্যত্যয় :—ইতি+অস্‌স=ইতিস্‌স। [সূত্র ১]

১১। **অতিস্‌সচন্তস্‌স**

ই-বর্ণ পরে থাকিলে অতি, ইতি এবং পতি শব্দের অন্ত্য তি-কারের স্থানে কখনও কখনও চ-কার আদেশ হয় না। যথা—

অতি+ইসিগণো=অতিসিগণো। অতি+ঈরিতং=অতীরিতং।
অতি+ইতো=অতীতো। ইতি+ইদং=ইতীদং।
ইতি+ইতি=ইতীতি। পতি+ইতো=পতীতো।

১২। **এবাদিস্‌ স রি পুব্বো চ রস্‌সো**

স্বরবর্ণের পরস্থিত এ শব্দের স্থানে কচিৎ রি আদেশ হয় এবং পূর্ব্বের স্বর হ্রস্ব হয়। যথা—

যথা+এব=যথরিব বা যথেব। সা+এব=সরিব।
তথা+এব=তথরিব বা তথেব।

১৩। **য ব ম দ ন ত র ল় চাগমা।**

স্বরবর্ণের পর স্বরবর্ণ থাকিলে কখনও কখনও য ব ম দ ন ত র এবং ল় এই ব্যঞ্জনবর্ণগুলির আগম হয়। যথা—

**য আগমে :—**

যথা+ইদং=যথযিদং। ন+ইমসস=নযিমস্স।
ন+ইদং=নযিদং। পরি+অঙং=পরিযন্তং।
পরি+এসতি=পরিযেসতি। পরি+ওসানং=পরিযোসানং।

**ব আগমে :—**

তি+অঙ্গিকং=তিবঙ্গিকং। ভস্তা+উদিকথতি=
প+উচ্চতি=পবুচ্চতি। ভস্তাবুদিকথতি।

**ম আগমে :—**

লহু+এস্সতি=লহুমেস্সতি। কসা+ইব=কসামিব।
একং+একং=একমেকং। গুরু+এস্সতি=গুরুমেস্সতি

**দ আগমে :—**

অত্ত+অথং=অত্তদথং। সকি+আগমি=সকদাগমি।
মনসা+অঞ্ঞা—মনসাদঞ্ঞা। সম্মা+অঞ্ঞা=সম্মাদঞ্ঞা।
যাব+এব=যাবদেব। তাব+এব=তাবদেব।
স+অথং=সদথং। বহু+এব=বহুদেব।
কিঞ্চি+এব=কিঞ্চিদেব।

**ন আগমে .**

ইতো+আযাতি=ইতোনাযাতি। চিরং+আযতি=চিরনাযতি বা চিরন্নাযতি।

**ত আগমে :—**

যস্মা+ইহ=যস্মাতিহ। অজ্জ+অগ্গে=অজ্জতগ্গে।
তস্মা+ইহ—তস্মাতিহ

**র আগমে :—**

নি+উত্তরো=নিরুত্তরো। নি+অন্তরং—নিরন্তরং
নি+আলয়ো—নিরালয়ো। নি+উপদ্দবং=নিরুপদ্দবং।

দু + অতিক্কমো = দুরতিক্কমো  দু + আগতং = দুরাগতং।
দু + উত্তরং – দুরুত্তরং।  পাতু + অহোসি = পাতুরহোসি।
পুন + আগচ্ছেয্য = পুনরাগচ্ছেয্য। পুন + উত্তরং = পুনরুত্তরং।
পুন + এব = পুনরেব।  পুন + এতি = পুনরেতি।
ধি + অথু = ধিরথু।  পাত + আসো = পাতরাসো।
সাসপো + ইব = সাসপোরিব।  সত্তি + এব = সত্তিরেব।

ল আগমে :—

ছ + অভিঞ্ঞা = ছলভিঞ্ঞা।  ছ + আয়তনং = ছলাযতনং

ব্যত্যয় :—

কেনচি + অত্তকামেন = কেনচিঅত্তকামেন।  পুন + অপি – পুনপি
যাব + অহং = যাবাহং।  পুন + আপরং – পুনরাপরং।
তাব + অহং = তাবাহং।  অত্ত + অথং = অত্তথং।
যথা + ইদং—যথাইদং।  ছ + অভিঞ্ঞা = ছঅভিঞ্ঞা

১৪। **গো সরে পুথস্ সাগমো কচি :—**

স্বরবর্ণের পর স্বরবর্ণ থাকিলে কখনও কখনও গ এর আগম হয়।
যথা :—পুথ + এব = পুথএব বা পুথগেব।

১৫। **পাস্ স চন্তো রস্সো**

স্বরবর্ণ পরে থাকিলে পা শব্দের পর কখন ও কখন ও গ আগম হয় এবং পা শব্দের অকার হ্রস্ব হয়। যথা—পা + এব = পগেব।

১৬। **অব্ভা অভি :—**

স্বরবর্ণ পরে থকিলে অভি স্থানে অব্ভ আদেশ হয়। যথা—
অভি + উগ্গতো = অব্ভুগ্গতো। অভি + উদীরিতং—অব্ভুদীরিতং

১৭। **অজ্ঝো অধি :—**

স্বরবর্ণ পরে থাকিলে অধি স্থানে অজ্ঝ আদেশ হয়। যথা—
অধি + অভাসি = অজ্ঝভাসি।  অধি + ওকাসো = অজ্ঝোকাসো
অধি + আগমা = অজ্ঝাগমা।

১৮। **ঝলাণাং (১) ইযূবা সরে বা।**

স্বরবর্ণ পরে থাকিলে কখন ও কখন ও ই-বর্ণ স্থানে ইব্ এবং উ-বর্ণ স্থানে উর আদেশ হয় (২)। যথা—

তি+অন্তং=তিযন্তং। তি+অদ্ধং=তিযদ্ধং।

পচ্ছি+আগারে=পচ্ছিযাগারে। পঞ্চমী+অন্তং=পঞ্চমীযন্তং

ভিকখু+আসনে=ভিকখুবাসনে পুথু+আসনে=পুথুবাসনে।

সযন্তু+আসনে=সযন্তুবাসনে।

**ব্যত্যয় ঃ—**

পঞ্চহি+অঙ্গেহি=পঞ্চহঙ্গেহি। চকখু+আযতনং—চকখাযতনং

## অনুশীলন

১। সন্ধি কাহাকে বলে ?

২। সন্ধি বিচ্ছেদ কর ঃ—

বুদ্ধ্ প্ পাদো, ক্রমীতি, অজ্ঝভাসি, অন্বেতি, পকোদনো, নিরথ, নয়িদং, ছত্বাপি।

৩। সন্ধি কর t—

ইতি+আদি, সা+এব, যথা+এব, খো+অজ্জ, পতি+উপ্পন্ন, তবে+এব, ন+এব, সব্ভি+এব, তস্মা+ইহ।

(১) ১২ পৃষ্ঠার foot note (১) দ্রষ্টব্য। (২) কচ্চায়নে যতগুলি উদাহরণ দিয়াছেন তাহা হইতে দেখা যাইতেছে ই-বর্ণের এবং উ-বর্ণের যথাক্রমে ইয্ এবং উব আদেশ হইলে পরস্বর লুপ্ত হয়। যথা তি+অন্তং=তিবন্তং।

## ব্যঞ্জন সন্ধি ( অনিগ্গহীত সন্ধি )

## ( ব্যঞ্জন সন্ধি—Consonant Junction )

১। **লোপঞ্চ তত্রাকারো।**

ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে পূর্ব্বের স্বর লুপ্ত হয় এবং উক্ত লুপ্ত স্বরের স্থানে অকার আদেশ হয় ; কখন ও কখন ও বা ওকার ও উকার আদেশ ও হয়। যথা—

সো + পঞ্‌ঞবা = সপঞ্‌ঞবা। সো + বে = সবে।

সো + ভিক্‌খবে = সভিক্‌খবে। এসো + ধম্ম = এসধম্ম।

কচ্চিন্নু + ত্বং = কচ্চিনোত্বং। জানেম + তম্ = জানেমুতম্।

সো + মানকামোপি = স মানকামোপি। সো + সীলবা = স সীলবা।

ব্যত্যয়ঃ—সো + মুনি = সোমুনি। এসো + ধম্ম = এসোধম্ম।

২। **বগ্‌গে ঘোসাঘোসানং ততিয়-পঠমা।**

স্বরবর্ণের পরস্থিত বর্গের দ্বিতীয় ও চতুর্থ বর্ণ কখন ও কখন ও যথাক্রমে সেই বর্গের প্রথম ও তৃতীয় বর্ণের সহিত যুক্ত হয়। যথা—

উ + ঘোসে = উঘ্‌ঘোসো = উগ্‌ঘোসে।

আ + খাতম্ = অখ্‌খাতং = অক্‌খাতং।

সু + ধনি = সুদ্ধনী। যত্র + ঠিতং = যত্রট্‌ঠিতং।

এসোবচ + ঝানফলো = এসোব চ জ্‌ঝানফলো।

ব্যত্যয় ঃ—গণ্‌হাতি + থামসা = গণ্‌হাতি থামসা।

৩। **দীঘম্।**

ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে কখন ও কখন ও পূর্ব্বের স্বর দীর্ঘ হয়। যথা—

সম্ম + ধম্মম্ = সম্মাধম্মং মুনি + চরে = মুনীচরে।

খন্তি + পরম্ = খন্তী পরং।

ব্যত্যয় :—ইধ+মোদতি=ইধমোদতি। পেচ্চ+মোদতি= পেচ্চমোদতি।

৪। রস্সম্।

ব্যঞ্জন বর্ণ পরে থাকিলে কখন ও কখন ও পূর্ব্বের স্বর হ্রস্ব হয়। যথা—

যথা+ভাবি=যথভবি। ভোবাদী+নাম=ভোবাদিনাম।

ব্যত্যয় :—সম্মা+সমাধি=সম্মাসমাধি। সা+বিত্তি=সাবিত্তি।

৫। পরদ্বেভাবোঠানে।

স্বরবর্ণের পরস্থিত ব্যঞ্জনবর্ণ কখন ও কখন ও দ্বিত্ব হয়। যথা—

প+বজ্জং=পব্বজ্জং। চতু+দসো চতুদ্দসো।

বিজ্জু+লতা=বিজ্জুল্লতা। দু+সীলো=দুস্‌সীলো।

ইধ—পমাদো=ইধপ্‌পমাদো। অ+পমাদো=অপ্‌পমাদো।

বি+ঞাণং=বিঞ্‌ঞাণং। বহু+সুতো=বহুস্‌সুতো।

অনু+সরতি=অনুস্‌সরতি। সীল+বতং=সীলব্বতং।

পুন+পুনং=পুনপ্‌পুনং। দু+করং=দুক্করং।

দু+চরিতং+দুচ্চরিতং। দু+পঞ্‌ঞো=দুপ্‌পঞো।

দু+বলো=দুব্বলো। নি+মলো=নিম্মলো।

দু+লভো=দুল্লভো। নি+সারো=নিস্‌সারো।

স+কারো=সক্কারো। অভি+কন্ততরো=অভিক্কন্ততরো।

ব্যত্যয় :—ইধ+মোদতি=ইধমোদতি।

৬। দো ধস্‌স চ।

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে ধকার স্থানে দকার আদেশ হয় কখনও কখনও হকার আদেশ হয়। যথা—

ইধ+ভিক্খবে=ইদভিক্খবে। সাধু+দস্‌সনং=সাহুদস্‌সনং।

৭। **ক্বচি পটিপতিস্ স।**

স্বরবর্ণ কিম্বা ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে পতি স্থানে পটি আদেশ হয়। যথা—

পতি + হঞ্ঞতি = পটিহঞ্ঞতি।

**ব্যত্যয়ঃ** —পতি + লিখতি = পতিলিখতি।

পতি + রূপদেসবাসো = পতিরূপদেসবাসো।

৮। **পুথস স ব্যঞ্জনে।**

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে পুথ শব্দের অন্ত্য অকারের স্থানে উকার আদেশ হয়। যথা—

পুথ + জনো = পুথুজ্জনো। পুথ + ভূতং… পুথুভূতং।

৯। **ও অবস্স।**

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে অব স্থানে ক্বচিৎ ওকার আদেশ হয়। যথা—

অব + নদ্ধা = ওনদ্ধা। অব + বদতি = ওবদতি।

অব + সানং = ওসানং। অব + কাসো = ওকাসো।

**ব্যত্যয়** :—অব + সুস্সতু = অবসুস্সতু।

## অনুশীলন (Exercise)

1. Disjoin the sandhis :—

Sallapanto, vijjullatā, nānappakārehi, idabhikkhave, akkhātaṁ.

2. Join the sandhis :—

Sīla + khandha, deva + ṭhānaṁ, ava + naddha, pati + haññati.

## নিগ্‌গহীত সন্ধি ( অনুস্বার সন্ধি )

১। **অং ব্যঞ্জনে নিগ্‌গহীতং।**

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে নিগ্‌গহীত স্থানে ং ( অং ) আদেশ হয়। যথা—

এবং + বুত্তে = এবংবুত্তে। তং + সাধুতি = তং সাধূতি।

২। **বগ্‌গন্তং বা বগ্‌গে।**

যে বর্গের বর্ণ পরে থাকে নিগ্‌গহীত স্থানে সেই বর্গের পঞ্চম বর্ণ হয়। যথা—

কিং + কতো = কিঙ্কতো। সং + জাতো = সঞ্জাতো।

সং + ঠিতো = সণ্ঠিতো। তং + ধম্মং = তন্ধম্মং।

তং + মিত্তং = তম্মিত্তং। তং + নিব্বুতং = তন্নিব্বুতং।

ধম্মং + চরে = ধম্মঞ্চরে। চিরপ্পবাসিং + পুরিসং = চিরপ্পবাসিম্পুরিসং।

সন্তং + তস্স = সন্তন্তস্স। তং + কারুণিকং = তঙ্কারুণিকং।

এবং + খো = এবঙ্খো।

**দ্রষ্টব্য** :—এই সূত্রে 'বা' শব্দের প্রয়োগ থাকায় বুঝিতে হইবে যে কখনও কখনও নিগ্‌গহীতের স্থানে 'ল' আদেশ হয়। যথা—পুং + লিঙ্গং = পুল্লিঙ্গং।

**ব্যত্যয়** :—তং + কম্মং = তংকম্মং। কম্মং + কতং = কম্মংকতং।

৩। **মদাসরে।**

স্বরবর্ণ পরে থাকিলে নিগ্‌গহীতের স্থানে বিকল্পে ম ও দ আদেশ হয়। যথা—

তং + অহং = তমহং। এতং + অবোচ = এতদবোচ।

এবং + অস্স = এবমস্স। গাথং + আহ = গাথমাহ।

**ব্যত্যয় :—**

মং+অবধি=মং অবধি　　মং+অহাসি=মং অহাসি

মং+অজিনি=মংঅজিনি।

৪। **এহেঞ্ঞ্ঞং।**

একার এবং হকার পরে থাকিলে নিগ্গহীতের স্থানে বিকল্পে ঞ আদেশ হয়। যথা—

তং+এব=তঞ্ঞেব বা তমেব।　　তং+হি=তঞ্হি বা তম্হি।

পচ্চত্তং+এব=পচ্চত্তঞ্ঞেব।　　এবং+হি=এবঞ্হি।

**ব্যত্যয় :—**

এবং+এবং=এবংএবং।　　এবং+হোতি=এবংহোতি।

এতং+অভিঞ্ঞায়=এতং অভিঞ্ঞায়।

৫। **সযে চ।**

নিগ্গহীতের পর যকার থাকিলে উক্ত নিগ্গহীত ও য কারের স্থানে বিকল্পে ঞ্ঞ আদেশ হয়। যথা—

সং+যোগ=সঞ্ঞোগ বা সংযোগ। সং+যুত্তং=সঞ্ঞুত্তং বা সংযুত্তং।

৬। **নিগ্গহীতঞ্চ।**

স্বরবর্ণ কিম্বা ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে কখনও কখনও নিগ্গহীতের আগম হয়। যথা—

চকখু+উদপাদি=চকখুংউদপাদি।　　অব+সিরো=অবংসিরো।

যাব+চিধ=যাবঞ্চিধ।　　পুরিম+জাতিং=পুরিমংজাতিং

অনু+থুলানি=অনুংথুলানি।　　পুব্ব+গমা=পুব্বংগমা।

চকখু=অনিচ্চং=চকখুং অনিচ্চং।

**ব্যত্যয় :—**

ইধ+এব=ইধেব।　　পেচ্চ+সগ্গে=পেচ্চসগ্গে।

৭। **কচি লোপং।**

স্বরবর্ণ পরে থাকিলে কখনও কখনও নিগ্‌গহীতের লোপ হয়। যথা—

তাসং + অহং = তাসাহং বিন্দুনং + অগ্‌গং = বিন্দুনগ্‌গং।

**ব্যত্যয়—**

অহং + এব = অহংএব। এতং + অত্থং = এতদত্থং।

৮। **ব্যঞ্জনে চ।**

ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে ক্বচিৎ অনুস্বারের লোপ হয়। যথা—

অরিযসচ্চানং + দস্‌সনং = অরিযসচ্চানদস্‌সনং। সং + রাগো = সারাগো। বুদ্ধানং + সাসনং = বুদ্ধানসাসনং।

**ব্যত্যয় :—**

এতং + মঙ্গলং = এতং মঙ্গলং ভদ্দং + বো = ভদ্দংবো।

৯। **পরো বা সরো।**

নিগ্‌গহীতের পরস্থিত স্বর বিকল্পে লোপ হয়। যথা—

অভিনন্দনং + ইতি = অভিনন্দনন্তি। যথাবীজং + ইব = যথাবীজং।

উত্তত্তং + ইব = উত্তত্তংব। ইদং + অপি = ইদম্পি।

চক্কং + ইব = চক্কংব।

**ব্যত্যয় :—**

অহং + এব = অহংএব।

১০। **ব্যঞ্জনে চ বিসঞ্ঞোগো।**

নিগ্‌গহীতের পরস্থিত স্বরবর্ণ লুপ্ত হইলে সংযুক্ত ব্যঞ্জনের পূর্ব্ববর্ণের লোপ হয়। যথা—

এবং + অস্‌স = এবংস। পুপ্‌ফং + অসস = পুপ্‌ফংস।

**দ্রষ্টব্য :—**অনুস্বারের পরস্থিত স্বরবর্ণ লুপ্ত না হইলে সংযুক্ত ব্যঞ্জনের পূর্ব্ব বর্ণের লোপ হয় না। যথা—

এবং + অস্‌স = এবং অস্‌স।

## অনুশীলন ( Exercise ).

১। সন্ধি বিচ্ছেদ কর :—

কিঙ্কতো, এবংস, তথেওএব, পুব্বংগমা, তাসাহং।

২। সন্ধি কর :—

সং+রাগো, ইদং+অপি, এবং+অস্স, সং+জাতো, এতং+অবোচ।

## অবিমিশ্র সন্ধি

( বোমিস্সক সন্ধি—Miscellaneous junction )

১। **অনুপদিট্ঠানং বুত্তযোগতো।**

উপসর্গ, নিপাতাদির সহিত স্বর-সন্ধি ও ব্যঞ্জন সন্ধির বিধি প্রয়োগ করা যাইতে পারে। যথা—

স্বর সন্ধিতে—

| | |
|---|---|
| যদি+এবং=যজ্জেবং (১)। | বোধি+অঙ্গা=বোজ্ঝঙ্গা। |
| প+আপনং=পাপনং। | পর+অয়নং=পরায়নং। |
| উপ+অযনং=উপাযনং। | উপ+আহনং=উপাহনং। |
| নি+আযোগো=ন্যাযোগো। | নি+উপধি=নিরূপধি। |
| দু+উপসন্তং=দুবুপসন্তং। | সু+উপসন্তং=সুবুপসন্তং |
| দু+আলযো=দ্বালযো। | সু+আলযো=স্বালযো। |
| দু+আখাতো=দুরাখাতো। | সু+আখাতো=স্বাখাতো। |

(১) এস্থলে 'ইবণ্ণো যং ন বা' এই সূত্রানুসারে ইকার স্থানের য আদেশ হইয়া 'দবকার সংযোগস্স জ' এই সূত্রানুসারে দ্য স্থানে জ ও 'ধযকার সংযোগস্স ঝ' এই সূত্রানুসারে ধ্য স্থানে ঝ আদেশ হইল এবং 'পরদ্বেভাবোঠানে' এই সূত্রানুসারে জ ও ঝ দ্বিত্ব হইল। এইরূপ অন্যান্য উদাহরণে যথোপযুক্ত বিধি প্রয়োগ করিতে হইবে।

উ + ঈরিতং = উদীরিতং। সং + উদ্দিট্ঠং = সমুদ্দিট্ঠং।

বি + অগ্গং = বিযগ্গং বা ব্যগ্গং। বি + অধি + অগ্গং = বিজ্ঝগ্গং

অব + আগমনং = অবয়াগমনং। অনু + এতি = অন্বেতি।

অনু + উপঘাতো = অনুপঘাতো প + আমাসো = পরামাসো।

প + ইসেসনা = পরিসেসনা।

ব্যঞ্জন সন্ধিতে—

পরি + গহো = পরিগ্গহো। প + গহো = পগ্গহো।

প + কমো = পক্কমো। প + অ + কমো = পরক্কমো।

নি + কমো = নিক্কমো। নি + কসাবো = নিক্কসাবো।

নি + লযনং = নিল্লযনং। দু + লযনং = দুল্লযনং।

দু + ভিকখং = দুব্‌ভিকখং। দু + ভুত্তং = দুব্ভুত্তং।

দু + গহো = দুগ্গহো। বি + গহো = বিগ্গহো।

সু + গহো = সুগ্গহো। নি + গতং = নিগ্গতং।

অনুস্বার সন্ধিতে—

সং + দিট্ঠং = সন্দিট্ঠং।

২। **অসদিস সংযোগে এক সরূপতা।**

অসদৃশ দুইটি ব্যঞ্জনবর্ণ যুক্ত হইলে সেই ব্যঞ্জনবর্ণদ্বয় এক সদৃশ হয়। যথা—পরি + এসনা = পয্যেসনা।

৩। **বয়ানং বড্ঢত্তং বিপরীততা চ।**

কোন কোন শব্দের বর্ণ বৃদ্ধি প্রাপ্ত হয় এবং কোন কোন বর্ণদ্বয় বিপরীত ভাব ধারণ করে। যথা—

সা + রতি = সুমরতি। ইতি + এবং = ইত্বেবং।

সা + ইত্থি = সোত্থি। বুসা + এব = বুসামিব।

বহু + আবাধো = বব্‌হাবাধো। অধি + অভবী = অদ্ধাভবী।

৪। **রদানং লো।**

র এবং দ স্থানে কখনও কখনও ল আদেশ হয়। যথা—

পরি+বোধো=পলিবোধো। পরি+দাহো=পরিলাহো।

৫। **সরে ব্যঞ্জনে বা পরে বিন্দুনো কচি।**

স্বরবর্ণ বা ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে অনুস্বার স্থানে কচিৎ মকার আদেশ হয়। যথা...

মং+অভাসি=মম অভাসি। বুদ্ধং+সরণং=বুদ্ধমসরণং।

৬। **বিন্দুতো পরসরানমঞঞসূসরতাপি।**

অনুস্বারের পরস্থিত স্বর কচিৎ অসদৃশ হয় যথা—

তং+ইমিনা=তদমিনা। এবং+ইমং=এবুমং।

কিং+অহং=কেহং।

৭। **বাক্যসুখুচ্চারণত্থং ছন্দহানিত্থঞ্চ বণ্ণলোপোপি।**

বাক্যের সুখোচ্চারণের জন্য এবং গাথার ছন্দ রক্ষার্থ বর্ণ কচিৎ লোপ হইয়া থাকে। যথা—

পটিসঙ্খায়+যোনিসো=পটিসঙ্খাযোনিসো। অলাপুনি+সীদন্তি=লাপুনি সীদন্তি।

সিলা+অপ্লবন্তি=সিলাপ্লবন্তি।

**ব্যত্যয় :—**

অকরমহসে+তে=অকরমহস তে।

## Exercise ( অনুশীলন )

সন্ধি কর :—

বুসা+ইব, বহু+আবাধো, এবং+ইমং, অলাপুনি+সীদন্তি, পরি+এসনা।

সন্ধি বিচ্ছেদ কর :—

কেহং, ইন্বেবং, সুমরন্তি, সোথি' মম অভাসি, নিগ্গতং, পঙ্কমো।

# ষষ্ঠ অধ্যায়।

## পদ

## ( পদ—The Parts of Speech )

(১) পালিতে পাঁচটি পদের ব্যবহার দেখা যায় :—(১) বিসেস্‌স (২) বিসেসন (৩) সব্বনাম (৪) কিরিয়া এবং (৫) অব্যয়। (১)

## বিসেসস

## [ বিশেষ্য—Nown (২) ]

২ ; যাহা দ্বারা কোন ব্যক্তি বা বস্তুর বোধ হয়, তাহাকে বিশেষ্য বলে। বিশেষ্য পাঁচ প্রকার। যথা—

(ক) জাতিবাচক (Gentile)—গো, অস্‌স, রুক্‌খ।

(খ) গুণবাচক (Abstract)—বীরিয়, লঘুতা, হীনতা, হিরি।

(গ) দ্রব্যবাচক (Material)—অগ্‌গি, বারি।

(ঘ) ব্যক্তিবাচক (Proper)—রামো, দেবদত্তো।

(ঙ) ক্রিয়াবাচক (Verbal)—গমনং, ভোজনং।

(১) কচ্চায়নের ব্যাকরণে চারি প্রকার পদের উল্লেখ আছে। যথা—নাম ( বিশেষ্য, বিশেষণ ও সর্ব্বনাম ) কিরিয়া ( ক্রিয়া ) উপসগ্‌গ ( উপসর্গ ) এবং নিপাত।

(২) কচ্চায়নের মতে নামপদ পাঁচ প্রকার। যথা—

(ক) সুদ্ধনাম (Simple noun)। যথা—গোতমো, গো, বুদ্ধো।

(খ) সব্বনাম (Pronoun)। যথা—অহং।

(গ) সমাস নাম (Compound noun)। যথা—অনরিয়।

(ঘ) তদ্ধিত নাম (Formed noun)। যথা—মনু+অ=মানব।

(ঙ) কিত নাম (Derived noun)। যথা+রথ+কর+অ=রথকার।

## বিসেসন

## ( বিশেষণ—Adjective )

৪। যদ্দ্বারা বিশেষ করা যায় বা যাহার দ্বারা বিশেষ্যের গুণ বা অবস্থা প্রকাশ করা হয়, তাহাকে বিসেসন কহে। (১) যথা—**ধবলো** গো ( White cow )।

৫। সাধারণতঃ বিশেষ্যের যেই লিঙ্গ, যেই বচন ও যেই বিভক্তি হয়, বিশেষণেরও সেই লিঙ্গ, সেই বচন ও সেই বিভক্তি হইয়া থাকে। (২) যথা—**সুন্দরো** দারকো, **সুন্দরী** দারিকা, **সুন্দরং** ফলং।

৬। কতগুলি বিশেষণের কখনও বচন, লিঙ্গ ও বিভক্তির পরিবর্ত্তন হয় না। যথা—(ক) দ্বি হইতে অট্টারস পর্য্যন্ত সংখ্যা বাচক শব্দগুলি নিত্য স্ত্রী লিঙ্গ; সতং শব্দটি সর্ব্বদাই একবচন ও ক্লীব লিঙ্গ। যথা—সতং দারকা বীসতি চিত্তানি।

(খ) বিধেয় বিশেষণের লিঙ্গ ও বচন কখনও কখনও উদ্দেশ্যের অনুযায়ী হয় না। যথা—গুণা পমানং (vlrtues are the evidence), পমাদো মচ্চুনো পদং, লোভো বিনাস মূলং।

৭। কতগুলি সংখ্যাবাচক ও পূরাণবাচক শব্দ নিম্নে দেওয়া হইল—

| মৌলিক সংখ্যা (Cardinals) | | পূরণবাচক সংখ্যা (Ordinals) |
|---|---|---|
| ১ | এক | পঠম |
| ২ | দ্বে | দুতিয় |
| ৩ | তয়ো | ততিয় |
| ৪ | চত্তারো | চতুথ |

(১) যস্মা হি বত্থুভেদবুদ্ধি হোতি তং তব্বিসেসনং।

(২) বিসেস্সে বিস্সমানা যা লিঙ্গ সংখ্যা বিভত্তিয়ো।
তুল্যাধিকরণে ভাব্যো কত্তব্বা তা বিসেসনে॥

| মৌলিক সংখ্যা (Cardinal) | | পূরণবাচক সংখ্যা (Ordinals) |
|---|---|---|
| ৫ | পঞ্চ | পঞ্চম, পঞ্চথ |
| ৬ | ছ | ছট্ঠ, ছট্ঠম্ |
| ৭ | সত্ত | সত্তম, সত্থ |
| ৮ | অট্ঠ | অট্ঠম |
| ৯ | নব | নবম |
| ১০ | দস, রস, লস, লব | দসম |
| ১১ | একাদস, একারস | একারসম |
| ১২ | দ্বারস, বারস | বারসম |
| ১৩ | তেদস, তেরস, তেলস | তেদসম |
| ১৪ | চতুদ্দস | চতুদ্দসম |
| ১৫ | পঞ্চদস, পন্নরস | পঞ্চদসম |
| ১৬ | সোড়স, সোরস | সোড়সম |
| ১৭ | সত্তদস, সত্তরস | সত্তদসম |
| ১৮ | অট্ঠারস, অট্ঠাদস | অট্ঠাদসম |
| ১৯ | একুন-বীসতি | একুনবীসতিম্ |
| ২০ | বীসতি | বীসতিম |
| ২১ | একবীসতি | একবীসতিম |
| ২২ | দ্বাবীসতি, দ্বেবীসতি, বাবীসতি | দ্বাবীসতিম |
| ২৩ | তেবীসতি | তেবীসতিম |
| ২৪ | চতুবীসতি | চতুবীসতিম |
| ২৫ | পঞ্চবীসতি, পন্নুবীসতি, পন্নবীসতি | পঞ্চবীসতিম |
| ২৬ | ছব্বীসতি | ছবীসতিম |
| ২৭ | সত্তবীসতি | সত্তবীসতিম |
| ২৮ | অট্ঠবীসতি | অট্ঠবীসতিম |

| মৌলিক সংখ্যা (Cardinals) | পূরণবাচক সংখ্যা (Ordinals) |
|---|---|
| ২৯ একূন-তিংসতি | একূনতিসতিম |
| ৩০ তিংসতি | তিংসতিম |
| ৩১ একতিংসতি | একতিংসতিম |
| ৩২ বত্তিংসতি, দ্বত্তিংসতি | দ্বাতিংসতিম |
| ৩৩ তেত্তিংসতি | তেতিংসতিম |
| ৩৪ চতুত্তিংসতি | চতুতিংসতিম |
| ৩৫ পঞ্চতিংসতি | পঞ্চতিংসতিম |
| ৩৬ ছত্তিংসতি | ছতিংসতিম |
| ৩৭ সত্তিংসতি | সত্তিংসতিম |
| ৩৮ অট্ঠতিংসতি | অট্ঠতিংসতিম |
| ৩৯ একূন-চত্তালীসতি, একূন-চত্তালীসা | একূন চত্তালীসতিম |
| ৪০ চত্তালীসতি, তালীসা | চত্তালীসতিম |
| ৪১ একচত্তালীসতি, একচত্তালী | একচত্তালীসতি |
| ৪২ দ্বাচত্তালীসতি, দ্বাচত্তালীসা, দ্বিচত্তালীসতি, দ্বিচত্তালীসা | দ্বাচত্তালীসতিম |
| ৪৩। তেচত্তালীসতি, তিচত্তালীসা, তেচত্তালীসা, তিচত্তালীসতি | তেচত্তালীসতিম |
| ৪৪ চতুচত্তালীসা, চতুচত্তালীসতি, চোত্তালীসতি, চুত্তালীসতি, চোত্তালীসা, চুত্তালীসা | চতুচত্তালীসতিম |
| ৪৫ পঞ্চচত্তালীসা, পঞ্চচত্তালীসতি | পঞ্চচত্তালীসতিম |
| ৪৬ ছচত্তালীসা, ছচত্তালীসতি | ছচত্তালীসতিম |
| ৪৭ সত্তচত্তালীসা, সত্তচত্তালীসতি | সত্তচত্তালীসতিম |
| ৪৮ অট্ঠচত্তালীসতি, অট্ঠচত্তালীসা | অট্ঠচত্তালীসতিম |

| মৌলিক সংখ্যা (Cardinals) | | পূরণবাচক সংখ্যা (Ordinals) |
|---|---|---|
| ৪৯ | একূন-পঞ্ঞাসা | একূন পঞ্ঞাসা |
| ৫০ | পঞ্ঞাসা | পঞ্ঞাসম |
| ৫১ | একপঞ্ঞাসা | একপঞ্ঞাসম |
| ৫২ | দ্বেপঞ্ঞাসা, দ্বিপঞ্ঞাসা | দ্বেপঞ্ঞাসম |
| ৫৩ | তিপঞ্ঞাসা, তেপঞ্ঞাসা | তেপঞ্ঞাসম |
| ৫৪ | চতুপঞ্ঞাসা | চতুপঞ্ঞাসম |
| ৫৫ | পঞ্চপঞ্ঞাসা | পঞ্চপঞ্ঞাসম |
| ৫৬ | ছপঞ্ঞাসা | ছপঞ্ঞাসম |
| ৫৭ | সত্তপঞ্ঞাসা | সত্তপঞ্ঞাসম |
| ৫৮ | অট্ঠপঞ্ঞাসা | অট্ঠপঞ্ঞাসম |
| ৫৯ | একূন সট্ঠি | একূন সট্ঠিম |
| ৬০ | সট্ঠি | সট্ঠিম |
| ৬১ | একসট্ঠি | একসট্ঠিম |
| ৬২ | দ্বাসট্ঠি, দ্বেসট্ঠি, দিসট্ঠি | দ্বেসট্ঠিম |
| ৬৩ | তিসট্ঠি, তেসট্ঠি | তেসট্ঠিম |
| ৬৪ | চতুসট্ঠি | চতুসট্ঠিম |
| ৬৫ | পঞ্চসট্ঠি | পঞ্চসট্ঠিম |
| ৬৭ | ছসট্ঠি | ছসট্ঠিম |
| ৬৭ | সত্তসট্ঠি | সত্তসট্ঠিম |
| ৬৮ | অট্ঠসট্ঠি | অট্ঠসট্ঠিম |
| ৬৯ | একূনসত্ততি | একূনসত্ততিম |
| ৭০ | সত্ততি | সত্ততিম |
| ৭১ | একসত্ততি | একসত্ততিম |
| ৭২ | দ্বাসত্ততি, দ্বিসত্ততি | দ্বাসত্ততিম |

| ।লিক সংখ্যা (Cardinals) | | পূরণবাচক সংখ্যা (Ordinals` |
|---|---|---|
| ৭৩ | তিসত্তুতি, তেসত্তুতি | তেসত্তুতিম |
| ৭৪ | চতুসত্তুতি | চতুসত্তুতিম |
| ৭৫ | পঞ্চসত্তুতি | পঞ্চসত্তুতিম |
| ৭৬ | ছসত্তুতি | ছসত্তুতিম |
| ৭৭ | সত্তসত্তুতি | সত্তসত্তুতিম |
| ৭৮ | অট্‌ঠসত্তুতি | অট্‌ঠসত্তুতিম |
| ৭৯ | একুনাসীতি | একুনাসীতিম |
| ৮০ | অসীতি | অসীতিম |
| ৮১ | একাসীতি | একাসীতিম |
| ৮২ | দ্বাসীতি, দ্বেঅসীতি | দ্বাসীতিম |
| ৮৩ | তে অসীতি | তে অসীতিম |
| ৮৪ | চতুরাসীতি, চুল্লাসীতি | চতুরাসীতিম |
| ৮৫ | পঞ্চাসীতি | পঞ্চাসীতিম |
| ৮৬ | ছাসীতি | ছাসীতিম |
| ৮৭ | সত্তাসীতি | সত্তাসীতিম |
| ৮৮ | অট্‌ঠাসীতি | অট্‌ঠসীতিম |
| ৮৯ | একুন-নবুতি | একূননবুতিম |
| ৯০ | নবুতি | নবুতিম |
| ৯১ | এক-নবুতি | একনবুতিম |
| ৯২ | দ্বেনবুতি, দ্বানবুতি, দ্বিনবুতি | দ্বেনবুতিম |
| ৯৩ | তি-নবুতি, তে-নবুতি | তে নবুতিম |
| ৯৪ | চতু নবুতি | চতুনবুতিম |
| ৯৫ | পঞ্চনবুতি | পঞ্চনবুতিম |
| ৯৬ | ছন্নবুতি | ছন্নবুতিম |

| মৌলিক সংখ্যা (Cardinals) | | পূরণবাচক সংখ্যা (Ordinals) |
|---|---|---|
| ৯০ | সত্তনবুতি | সত্তনবুতিম |
| ৯৮ | অট্ঠনবুতি | অট্ঠনবুতিম |
| ৯৯ | একূন-সতং | একূনসতম |
| ১০০ | সতং | সতম |
| ১০০০ | সহস্সং | সহস্সম |
| ১০০০০ | দশ সহস্সং | দস সহস্সম |
| ১০০০০০০০ | কোটি | কোটিম |

দ্রষ্টব্য :—একের পর ১৪ শূন্য যোগ করিলে পকোটি
,, ,, ২১ ,, ,, ,, কোটিপ্পকোটি
,, ,, ২৮ ,, ,, ,, নহুতং
,, ,, ৩৫ ,, ,, ,, নিন্নহুতং
,, ,, ৪২ ,, ,, ,, অকেখাহিণী
,, ,, ৪৯ ,, ,, ,, বিন্দু
,, ,, ৫৬ ,, ,, ,, অব্বুদং
,, ,, ৬৩ ,, ,, ,, নিরব্বুদং
,, ,, ৭০ ,, ,, ,, অহহং
,, ,, ৭৭ ,, ,, ,, অব্বং
,, ,, ৮৪ ,, ,, ,, অট্ঠং
,, ,, ৯১ ,, ,, ,, সোগন্ধিকং
,, ,, ৯৮ ,, ,, ,, উপ্পলং
,, ,, ১০৫ ,, ,, ,, কুমুদং
,, ,, ১১২ ,, ,, ,, পুণ্ডরীকং
,, ,, ১১৯ ,, ,, ,, পদুমং
,, ,, ১২৬ ,, ,, ,, কথানং

| | |
|---|---|
| একের পর ১৩৩ শূন্য যোগ করিলে | মহাকথানং |
| ,, ,, ১৪০ ,, ,, ,, | অসংখ্যেয়ং* |

## বিশেষণের তারতম্য

## Comparison of Adjectives (১)

৯। (ক) দুই এর মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে বিশেষণ শব্দের উত্তর 'তর' কিম্বা 'ঈয়' প্রত্যয় হয় এবং অনেকের মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে 'তম' 'ইসিসক' কিম্বা 'ইট্‌ঠ' প্রত্যয় হয়। যথা—

| Positive | Comparative | Superlative |
|---|---|---|
| সুচি ( শুচি ) | সুচিতর | সুচিতম |
| পাপ | পাপতর, পাপিয় | পাপতম |
| | পাপিয্য | পাপিসিসক, পাপিট্ঠ |
| কাল | কালতর | কালতম |
| হরি | হরিতর | হরিতম |
| খিপ্প ( দ্রুত ) | খিপ্পিয় | খিপ্পিট্ঠ |
| সাধু | সাধুতর | সাধুতম |
| দূরো | দূরতর | দূরতম |
| ওমক ( অধম ) | ওমকতর | ওমকতম |
| কট্ঠ ( নিকৃষ্ট ) | কট্ঠিয, কট্ঠিয্য | কট্ঠিট্ঠ, কট্ঠিসিসক |

* শত হইতে লক্ষ পর্য্যন্ত ক্রমশঃ দশ-দশ গুণ বাড়াইতে হইবে এবং কোটি হইতে অসংখ্যের পর্য্যন্ত ক্রমশঃ শত লক্ষগুণ বাড়াইতে হইবে। মতান্তরে শত হইতে অসংখ্যের পর্য্যন্ত সর্ব্বত্রই দশ দশ গুণ করিতে হইবে।

(১) উৎকর্ষ বুঝাইতে তিন প্রকারের degree ব্যাকরণে ব্যবহৃত হয়। যথা, the Positive, the Comparative ও the Superlative. দুইয়ের মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে Comparative এবং বহুর মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে Superlative degree হয়।

(খ) সব্বেহি শব্দের প্রয়োগে তর ও ইয় প্রত্যয়ের দ্বারা ও অনেকের মধ্যে একের উৎকর্ষ বুঝাইতে পারা যায়। যথা—সব্বেহি পাপতরো।

(গ) অনেকের মধ্যে একের উৎকর্ষ বুঝাইলে কথনও কথনও উৎকর্ষবোধক ইট্‌ঠ প্রত্যয়ের উত্তরও তম, ইস্সিক এবং ইট্‌ঠ প্রত্যয়ের প্রয়োগ হইয়া থাকে। যথা—পাপিট্‌ঠতমো।

(ঘ) মা, বা, বী, বিন প্রভৃতি প্রত্যয়ান্ত বিশেষণ শব্দের উত্তর ইয়, ইয্য, ইট্‌ঠ ও ইস্সিক প্রত্যয় হইলে ঐ সকল প্রত্যয়ের ও অব্যবহিত পূর্ব্ববর্ত্তী স্বরের লোপ হয়। যথা—

| Positive | Comparative | Superlative |
|---|---|---|
| গুণবা | গুণিয | গুণিট্ঠ |
| জুতিমা | জুতিয | জুতিট্ঠ |
| মেধাবী | মেধিয | মেধিট্ঠ |
| সতিমা ( স্মৃতিমান্ ) | সতিয্য | সতিট্ঠ |

(ঙ) উৎকর্ষবাচক উক্ত প্রত্যয়ান্ত এমন অনেক শব্দ আছে, যাহাদের আকারে সাধারণ নিয়ম বহির্ভূত পরিবর্ত্তন ঘটিয়া থাকে। তাহাদিগের মধ্যে অতি প্রয়োজনীয় কয়েকটী শব্দ নিম্নে প্রদত্ত হইল।

| Positive | Comparative | Superlative |
|---|---|---|
| অপ্প ( কতিপয় ) | কণিয় | কণিট্ঠ |
| যুব ( যুবা ) | কনিয, কণিয | কণিট্ঠ |
| অন্তিক ( নিকট ) | নেদিয | নেদিট্ঠ |
| পসত্থ ( শ্রেষ্ঠ ) | সেয্য | সেট্ঠ |
| বুড্ঢ ( বৃদ্ধ ) | জেয্য | জেট্ঠ |
| বাল্হ ( প্রবল ) | সাদিয | সাদিট্ঠ |
| গরু ( ভারী ) | গরিয | গরিট্ঠ |

## Exercise

1. How are the comparative and superlative formed in Pali.

2. Cite some instances in which the original bases are substituted by other bases in the comparatives and the superlatives.

3. Give the comparative and the superlative form of :—

পাপ, দূরো, সাধু, অপ্প, যুব, গরু, বাল়্হ, সতিমা।

# সর্ব্বনাম

## ( সব্বনাম—Pronoun )

১। সব্বাদি নামকে সব্বনাম বলা হয়। তাহাদের তালিকা নিম্নে প্রদত্ত হইল :—

সব্ব, কতর, কতম, উভয়, ইতর, অঞ্ঞ, অঞ্ঞতর, পুব্ব, পর, অপর, দক্খিণ, উত্তর, এক, য, ত, এত, ইম, অমু, কিং, তুম্হ, অম্হ ইহারা সর্ব্বনাম।

দ্রষ্টব্য :—সর্ব্বনামকে সাধারণতঃ ইংরাজীতে Pronoun বলে, কিন্তু সর্ব্বনাম ও Pronoun এক নহে। ইংরাজীতে Pronoun নয় এরূপ অনেক শব্দ পালিতে সব্বনাম বলিয়া ব্যবহৃত হয় ; যথা—Pronominal Adjectives—all, other ইত্যাদি। আবার ইংরাজীতে Pronoun বলিয়া পরিগণিত কয়েককটী শব্দ পালিতে সর্ব্বনাম বলিয়া গণনীয় নহে ; যথা—Reflexive Pronouns সয়ং, অত্তা ইত্যাদি। ইংরাজীতে সব্ব, অঞ্ঞ প্রভৃতি শব্দ কোন পদের বিশেষণ হইলে Pronoun না বলিয়া Pronominal Adjective বলা হয়, কিন্তু পালিতে সব্বাদিগণে পঠিত শব্দগুলিকে সর্ব্বনামই বলে।

২। **উদাহরণ :—**

সব্ব (all)—সব্বে সঙ্খারা অনিচ্চা (all creations are eternally unstable )।

কতর (what, which )—কতরং আবুসো পিটকং পঠমং সঙ্গায়াম (which of the three Pitakas shall we rehearse first ? )।

কতম ( what, which )—কতমো দেবলোকো ভি রম্মো ( which of the six devalokas is the most delightful ? )।

উভয় ( both )—অস্মা লোকা পরম্হা চ উভয়া ধংসতে নরো (that man perishes from both this world and the next)।

উভো (both)—উভো কোটিয়ো ডসিত্বা (taking the two ends in this mouth)।

ইতর (other)—ইতরসস মহাপালো তি নামং করি (the other he called Mahapala)।

অঞঞ (another, different )—অঞঞস্মিং বত্তব্বে অঞঞমেব বদতে (when one thing is to be said he says quite a different thing)।

অঞঞতরো (another)—তসস সরসস অবিদূরে অঞঞতরো সরো অত্থি (not far from that lake there is another lake)।

পুব্ব (before, east etc)—ময়ম্পি তুমহাকং পুব্বসদিসা ভবিসসাম (we will be towards you as before); গামস্মা পুব্বস্মিং সরো অত্থি (there is a lake to the east of the village)।

পর (other)—সজ্জনা পরহিতং কুব্বন্তি (the virtuous do good to others)।

অপরো (other)—ন হি ধম্মাপরং অত্থি (there is nothing besides the Law)।

দক্খিনো (south, right)—মল্লো মুট্ঠিনা অপরসস দক্খিনকখং ভঞ্জি (the wrestler broke the right colour bone of the other by a fist)। দক্খিনাপথে পম্পা নাম সরো অত্থি (there is a lake named Pampa in the Southern Region)।

উত্তরো (north)—অতীতে উত্তরা পথে অসিতাঞ্জন নাম নগরং অহোসি (long ago there was in Northern India a city called Asitanjana)।

এক (one)—ময়া একোপি পাণং ন হিংসিতুং (I have not killed a single animal)।

য (he, who)—যো পাপকম্মং করোতি সো নিরয়ং গচ্ছতি (he who commits sin goes to hell)।

সো (he)—সো মহন্তেন পরিবারেন গামং পাযাসি (he started for the village in great pomp)।

এত (this)—কো নামে সো (who is this)?

অমু (this, that)—অহং অমুনা দারকম্মা ফলং লভামি (I have got a fruit from that boy)।

কিং (what)—কিং করিসসন্তি তারকা (what will the stars do)?

তুমহ (you)—তুমেহ কিং করোথ (what are you doing)?

অমহ (I)—অহং নগরং গমিসসামি (I shall go to the city)।

# সর্ব্বনামোৎপন্ন শব্দ (Pronominal Derivatives)

## Possessive Pronouns.

৩। অম্হ এবং তুম্হ শব্দের উত্তর ঈয়, অক প্রভৃতি প্রত্যয় যোগ করিয়া কতগুলি possessive pronouns (সম্বন্ধবাচক সর্ব্বনাম) উৎপন্ন হয়। যথা—

মদীয় ( আমার )

তদীয় ( তোমার )

মামক, মমক ( আমার )

তাবক ( তোমার )

অম্হদীয় ( আমাদের )

৪। বিভক্তিযুক্ত কিং শব্দের উত্তর চি এবং অপি শব্দ যোগ করিয়া কয়েকটি উদাহরণ নিম্নে প্রদত্ত হইল—

| | | |
|---|---|---|
| পুং | কোপি | কাচি |
| স্ত্রী | কাপি | কাচি |
| নপুং | কিঞ্চি | |

## Adjectives

৫। দি (দী), দিস, দিসক, রিস, দিক্খ শব্দ যোগ করিয়া কয়েকটী উদাহরণ নিম্নে প্রদত্ত হইল—

মাদী, মাদি, মাদিস, মারিস ( আমার মত )

তাদি, তাদিস, তাদিসক, তাদিকখ ( তাহার মত )

অম্হাদিস ( আমাদের মত )

তুম্হাদিস ( তোমাদের মত )

ঈদি, ইদি, ইদিস, ঈরিস, ইদিসক, ইদিকখ ( ইহার মত )

এদী, এদি, এদিসক, এরিস, এদিকখ ( ইহার মত )
এতাদিস, এতারিস, ( ইহার মত )
কীদি, কিদি, কীদিস, কীরিস, কীদিকখ ( কাহার মত ? )

## Adverbs

৬। **দা দানি, রহি** শব্দ যোগ করিয়া কয়েকটী উদাহরণ নিম্নে প্রদত্ত হইল—

করহি, কদা ( কখন )
ইদানি ( এখন )
তরহি, তদা, তদানি, ( তখন )
এতরহি ( এখন )

**দ্রষ্টব্য :**—এই শব্দগুলি যোগ করিয়া Adverbs of time উৎপন্ন হয়।

৭। **তো, এ, থ, ধ, হং, হিং** শব্দ যোগ করিয়া কয়েকটী উদাহরণ নিম্নে প্রদত্ত হইল—

কথ, কুত্র, কুথ, কহং, কুহং, কুহিং ( কোথায় )
যত্র, যথ, ( যেখানে )
যতো ( যাহা হইতে )
এথ ( এখানে )
অত্র ( এখানে )
তথ, তত্র, তহং, তহিং ( সেখানে )
ততো ( সেইখান হইতে )
ইহ, ইধ ( এখানে )
ইতো ( এখান হইতে )
এত্তো ( এখান হইতে )

**দ্রষ্টব্য :**—এই শব্দগুলি যোগ করিয়া Adverbs of place উৎপন্ন হয়।

৮। থা, ব, বং, থং, তি শব্দ যোগ করিয়া কয়েকটী উদাহরণ নিম্নে প্রদত্ত হইল—

তথা ( সেই প্রকার, এই প্রকার )

কথং ( কি প্রকার )

ইত্থং ( এই প্রকার )

ইব ( এই প্রকার )

ইতি ( এই প্রকার )

এব, এবং ( এই প্রকার )

যথা ( যেইপ্রকার )

**দ্রষ্টব্য :**—এই শব্দগুলি যোগ করিয়া Adverbs of manner উৎপন্ন হয়।

## বচন

## বচন—Number

১। **বচন দুই প্রকার**—একবচন (singular) ও বহুবচন ( plural )। একক সংখ্যা বুঝাইলে একবচন ও বহুসংখ্যা বুঝাইলে বহুবচন ব্যবহৃত হয়।

**দ্রষ্টব্য :**—বচন ভেদে বিভক্তিগুলির আকৃতি শব্দরূপ অধ্যায়ে দ্রষ্টব্য।

২। **সংখ্যা বাচক :**—এক শব্দ এক বচনে প্রযুক্ত হয়। যথা—একো হুত্বা বহুধা হোতি, বহুধাপি হুত্বা একো হোতি। কিন্তু যখন এক শব্দের অর্থ অতুল্য, অন্য এবং অসহায় বুঝায় তখন ইহা একবচন ও বহুবচন উভয় হইয়া থাকে (১) যথা—অপন্নকং ঠানমেকে দুতিযং আহুতক্কিকা; চরন্তি একে পরিবারচ্ছন্না।

৩। দ্বি হইতে অটঠারস পর্য্যন্ত সংখ্যা বাচক শব্দগুলি নিত্য বহুবচনান্ত। (২) যথা—তযো দারকা।

৪। বীসতি হইতে নবুতি পর্য্যন্ত সংখ্যা বাচক বিশেষণ শব্দের উত্তর কেবল একবচন হইবে। তদ্রূপ কোটি শব্দও সর্ব্বদা এক বচনান্ত (৩) যথা—বীসতি চিত্তানি

(ক) কিন্তু যখন সংখ্যাবাচক শব্দে সংখ্যামাত্র বুঝাইবে তখন অর্থানুসারে বহুবচনও হইতে পারিবে। যথা—দ্বে বীসতিযো বুদ্ধ দন্তা, তিসসবীসতিযো দিন ঘটিকা ইত্যাদি।

(খ) এই সকল সংখ্যাবাচক শব্দ বিশেষ্য হইলে, যে বিশেষ পদের সংখ্যা বুঝাইবে তাহার উত্তর ষষ্ঠী বিভক্তি হইবে। যথা—বীসতি অসসানং ( twenty horses )।

৫। সতং, সহসসং প্রভৃতি শব্দ সর্ব্বদাই নপুংসকলিঙ্গ একবচনান্ত (৪) যথা—সতংদারকা।

৬। জনপদবাচক শব্দগুলি সাধারণতঃ বহুবচনে প্রযুক্ত হয়।

## লিঙ্গ

যথা—মগধেসু ( মগধে বা ) বসতি।

১। **লিঙ্গ তিন প্রকার** :—পুংলিঙ্গ ( Masculine Gender ), ইত্থি লিঙ্গ (Feminine Gender) নপুংসক লিঙ্গ ( Neuter Gender। পালি ভাষায় অনেক স্থলেই অর্থানুসারে লিঙ্গ নির্ণয় হয়। সাধারণতঃ যাহা পুরুষ সদৃশ তাহা পুলিংঙ্গ, যাহা স্ত্রী সদৃশ তাহা স্ত্রী লিঙ্গ ও যাহা স্ত্রী-পুরুষ ভিন্ন অন্য পদার্থ বুঝায় তাহা নপুংসক লিঙ্গ বলিয়া কথিত হয়। (১) যথা—নরো (man), নারী (woman) ফলং (fruit)।

(১) একসদ্দো সঙ্খ্যাতুল্যাঞ্ঞ সহাযথো, যদা সংখ্যাথো তদেকবচনো অঞ্ঞত্থ সব্ব বচনোচ। (২) দ্বাদযো অট্ঠারসন্তা। বহুবচনন্তা (৩) বীসত্যাদযো, আনবুতিযা ইত্থিলিঙ্গেকবচনন্তা; কোটী বীসতীব। (৪) সতং নপুংসকমেকবচনান্তং; এবং সহস্সাদি।

২। কখনও কখনও শব্দানুসারে লিঙ্গ নির্ণয় হইয়া থাকে। (২) যথা—

পুংলিঙ্গ—চন্দো (moon), রুকেখা (tree)।

ইত্থিলিঙ্গ—চন্দিমা (moon)।

নপুংসক লিঙ্গ—পদুমং

৩। লিঙ্গভেদে পালি শব্দগুলি ছয় ভাগে বিভক্ত করা যাইতে পারে। যথা—

(ক) পুংলিঙ্গ শব্দ। যথা—পুরিসো, বুদ্ধো।

(খ) ইত্থিলিঙ্গ শব্দ। যথা—লতা, নারী।

(গ) নপুংসকলিঙ্গ শব্দ। যথা—ফলং।

(ঘ) যে সকল শব্দ একই অর্থে দুই লিঙ্গে ব্যবহৃত হয়। যথা—পদুম পু বা ক্লী।

(১) পুংলিঙ্গ ও ইত্থিলিঙ্গ ( ভাসিতপুমিত্থিলিঙ্গ ) বশে দ্বিলিঙ্গ :—

| | পুং | ইত্থি |
|---|---|---|
| অপ্রাণীবাচক— | ঘট | ঘটী |
| | কট | কটী |
| | যট্ঠি | যট্ঠী |
| | মুট্ঠি | মুট্ঠী |

(১) এসসো এতস্মিপ্‌ পসিদ্ধি লোকস্স হোতি যথত্থেসু
থীপুমনপুংসকানীত্যুচ্চতে তানিমানি লোকেনাথা।

(২) Cf. তদ্ধিতাভিধেয্য লিঙ্গ বিভত্তি বচনা সিযুং
সমূহভাবজা ত্তিয্যো সকত্থেণ্যো নপুংসকে।
ভাতুত্থিযং নিপাতাতে ধাদিথং পচ্চযন্তকা।

(৩) পুমিত্থিলিঙ্গাঘট কট যট্ঠিমুট্ঠী সিক্ষুরেণুপ্‌ পভুতযো
দ্বিপদ চতুষ্পদ জাতিবাচিনো চ।

| | |
|---|---|
| সিন্ধু | সিন্ধ |
| রেণু | রেণ |
| দ্বিপদী জাতিবাচক—খত্তিয়ো | খত্তিয়া |
| সমণো | সমণী |
| চতুষ্পদী জাতিবাচক—গজ | গজা |
| ব্যগ্ঘো | ব্যগ্ঘী |

(২) পুংলিঙ্গ ও নপুংসকলিঙ্গ বশে দ্বিলিঙ্গ :—

| পুং | নপুং |
|---|---|
| ধম্মো | ধম্মং |
| কম্মো | কম্মং |
| ব্রহ্মো | ব্রহ্মং |
| কুসুমো | কুসুমং |
| সংগামো | সংগামং |
| পদুমো | পদুমং |

(৩) ইত্থিলিংঙ্গ ও নপুংসক লিঙ্গ বশে দ্বিলিঙ্গ :—

| ইত্থি | নপুং |
|---|---|
| নগরী | নগরং |
| অচ্ছী | অচ্ছি |
| পমুখা | পমুখং |

(৫) যে সকল শব্দ একই অর্থে তিন লিঙ্গেই ব্যবহৃত হয় যথা-

| | পুং | ইত্থি | নপুং |
|---|---|---|---|
| অপ্রাণীবাচক— | তটো | তটী | তটং |
| | পুটো | পুটী | পুটং |
| | পুরো | পুরী | পুরং |
| | পত্তো | পত্তী | পত্তং |

| | | |
|---|---|---|
| মণ্ডলো | মণ্ডলী | মণ্ডলং |
| কলসো | কলসী | কলসং |

ব্যবহারিক নামবাচক—দেবদত্তো— দেবদত্তা দেবদত্তং

( ) অলিঙ্গ শব্দ বা যে সকল শব্দের লিঙ্গ নাই। যথা :—

(ক) সর্ব্বনাম :—অম্হ, তুম্হ।

(খ) অব্যয় :—মা, অলং।

(গ) সাধারণ সংখ্যাবচক শব্দ (Cardinal) :—পঞ্চ হইতে অটঠারস।

## পুংলিঙ্গ নির্ণয়

(১) ব্যক্তিগত ভাবে উদ্দেশ্য না করিয়া সাধারণ ভাবে কোন শব্দ বলিতে গেলে তাহা পুংলিঙ্গে কিম্বা নপুংসক লিঙ্গেই নির্দ্দিষ্ট হয় (১)।

২। ই, ঈ, উ এবং ঊকারান্ত ধাতুর উত্তর অ ( কৃৎপ্রত্যয় ) প্রত্যয়ে নিষ্পন্ন শব্দ সকল পুংলিঙ্গ হয় (১)। যথা—নযো, চযো, বিনযো, পচ্চযো, ভবো, আসবো।

৩। বরাদি ধাতুগণের ( বর, সর, দর, চর, গম, সন, হন, নদ, মদ, বন, গহ, জপ ইত্যাদি ) উত্তর অ প্রত্যয়ে নিষ্পন্ন শব্দ সকস পুংলিঙ্গ (১) যথা—সংবরো, আদরো, পবেসো, রোগো, উপ্পাদো, ওকাসো, অনাদরো ইত্যাদি।

৪। অ প্রত্যয়ান্ত, দ্বিতীয় ণ প্রত্যয়ান্ত ও ই প্রত্যয়ান্ত শব্দ পুংলিঙ্গ (১)। যথা—আদি, উদধি, বালধি, মহোদধি ইত্যাদি।

## স্ত্রীলিঙ্গ নির্ণয়

(১) তা প্রত্যয়ান্ত তদ্ধিত শব্দ স্ত্রীলিঙ্গ। যথা—লহুতা, সারতা অত্তিরসুতা।

(১) সামঞ্ঞেত্তিমত্তে সদ্দো নিদ্দিস্সতি পুমেনবা,
ন পুংসকেন বাপিত্তি সদ্দসত্থ বিদু বিদুং।

(২) বীসতি হইতে নবুতি পর্য্যন্ত এবং কোটি এই সংখ্যাবাচক শব্দগুলি স্ত্রীলিঙ্গ (১)।

(৩) আ, তি ও যু প্রত্যয়ান্ত শব্দগুলি স্ত্রীলিঙ্গ। যথা—পটিসম্ভিদা, পটিপদা, সম্ভূতি, স্মৃতি, নীতি, গতি, রতি, চেতনা, দেসনা ইত্যাদি।

## নপুংসকলিঙ্গ নির্ণয়

(১) কর্ম্ম ও ভাববাচ্য জাত যু প্রত্যয়ান্ত শব্দ নপুংসকলিঙ্গ (২) যথা—নন্দনং, গহণং বরণং ইত্যাদি।

(২) ভাববাচ্যজাত 'কিচ্চ' প্রত্যয়ান্ত এবং ত প্রত্যয়ান্ত শব্দ সকল নপুংসকলিঙ্গ (৩)। যথা—ভবিতব্বং, আসিতব্বং, হসিতং লপিতং ইত্যাদি।

(৩) সমূহ ও ভাবজ তদ্ধিত শব্দ সকল এবং স্বার্থে ণ্য প্রত্যয়ান্ত তদ্ধিত শব্দ প্রায় নপুংসকলিঙ্গ (৪)। যথা—অরোগ্য+ণ্য=আরোগ্যং।

(৪) অব্যয়ীভাব সমাস নিষ্পন্ন শব্দ নপুংসক লিঙ্গ (৫) যথা—উপনগরং, অনুরথং।

(৫) সমাহার দ্বিগু সমাসের প্রায়ই একবচন ও নপুংসকলিঙ্গ হয়। যথা—তিলোকং।

(৬) দ্বন্দ সমাস নিষ্পন্ন কতগুলি শব্দ ও নপুংসকলিঙ্গ হয়। দ্বন্দ সমাস অধ্যায় দ্রষ্টব্য।

(৭) সতং, সহস্সং, লকখং প্রভৃতি কতগুলি সংখ্যাবচক শব্দ নপুংসকলিঙ্গ (১)।

---

(১) কিতকাভিধেয্যলিঙ্গা ইযুবণ্ণা বয়াদিজো,
অপ্পচ্চযো গো ছুতিয়ো ইপ্পচ্চযো পুমে সিয়ুং।

(২) বীসত্যাদযো আনবুতিয়া ইত্থিলিঙ্গ একবচনন্তা। কোটি বীসতীব।

(৩) যুচা কত্তরি ভাবস্মিং কিচ্চা তো চ নপুংসকে।

(৪) সমূহভাবজা তিব্যো সকত্থেণ্যো নপুংসকে।

# স্ত্রীপ্রত্যয়

১। পূর্ব্বেই বলা হইয়াছে পালিতে আর্থিক এবং আভিধানিক এই দুই ভাবে লিঙ্গ নির্ণয় হইয়া থাকে। সে সকল শব্দ একই অর্থে অন্য লিঙ্গ ব্যবহৃত হয় .তাহাদিগকে স্ত্রালিঙ্গে পরিবর্ত্তন করিবার কতগুলি অতি প্রয়োজনীয় নিয়ম নিম্নে প্রদত্ত হইল।

২। অকারান্ত প্রাতিপদিকের উত্তর স্ত্রীলিঙ্গে আ (২) হয়। যথা—

| প্রাতিপদিক | স্ত্রীলিঙ্গ |
| --- | --- |
| মানুস | মানুসা |
| অজ | অজা |
| সমণ | সমণা |
| বল্লভ ( প্রিয় ) | বল্লভা |
| অস্স | অস্সা |
| কুম্ভকার | কুম্ভকারা |
| কটপূতন ( দানব ) | কটপূতনা |
| মুসিক | মুসিকা |

৩। নদাদী ও অনদাদী শব্দগণের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ প্রত্যয় হয় (৩)। যথা—

| প্রাতিপদিক | স্ত্রীলিঙ্গ |
| --- | --- |
| নদ | নদী |
| দেব | দেবী |
| মিগ | মিগী |
| সুন্দর | সুন্দরী |

---

(১) সতং নপুংসকমেকবচনান্তং এবং সহস্সাদি।
(২) ইত্থিযমতো আপ.পচ্চযো।
(৩) নদাদিতো বা ঈ।

| | |
|---|---|
| মানব | মানবী |
| সামণের ( নব দীক্ষিত ব্যক্তি ) | সামণেরী |
| দাস | দাসী |
| কাক | কাকী |
| চোর | চোরী |
| মজ্জার | মজ্জারী |

(ক) উপরোক্ত নদাদিগণের মধ্যে নিম্নলিখিত উদাহরণগুলি পাওয়া যায় :—

| প্রাতিপদিক | স্ত্রীলিঙ্গ |
|---|---|
| নগর | নগরী |
| কুমার | কুমারী |
| ব্রাহ্মণ | ব্রাহ্মণী |
| তরুণ | তরুণী |
| কুক্কুট | কুক্কুটী |

ইত্যাদি—

(খ) উপরোক্ত অনদাদিগণের মধ্যে নিম্নলিখিত উদাহরণ পাওয়া যায় :—

| প্রাতিপদিক | স্ত্রীলিঙ্গ |
|---|---|
| সখা | সখী |

ইত্যাদি—

৪। মাতুল, অষ্যক, বরুণ ইত্যাদি শব্দের উত্তর আনী হয়—

| | স্ত্রী |
|---|---|
| মাতুল | মাতুলানী |
| অষ্যক | অষ্যকানী |
| বরুণ | বরুণানী |

| | |
|---|---|
| ইন্দ | ইন্দানী |
| খত্তিয় | খত্তিয়ানী |
| নহাপিত | নহাপিতানী |
| আচরিয | আচরিযানী |

(৪) ণব, ণিক, ণেয্য, ণ এবং বন্তু প্রত্যয়ান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ প্রত্যয় হয় (১)।

| | |
|---|---|
| মানব | মানবী |
| পাণ্ডব | পাণ্ডবী |
| নাবিক | নাবিকী |
| বেনতেয্য ( গরুড় ) | বনতেয্যী |
| কুন্তেয্য | কুন্তেয্যী |
| গোতম | গোতমী |
| কচ্চাযন | কচ্চাযনী |
| বাসেট্ঠ | বাসেট্ঠি |

(ক) বন্তু ও মন্তু প্রত্যয়ান্ত শব্দের অন্ত্য ন্তু স্থানে বিকল্পে ত কার আদেশ হয় ( )। যথা।

| | |
|---|---|
| সামবন্তু | সামবন্তী, সামবতী |
| গুণবন্তু | গুণবন্তী, গুণবতী |
| ধিতিমন্তু | ধিতিমন্তী, ধিতিমতী |
| সতিমন্তু | সতিমন্তী, সতিমতী |

(খ) ন্তু প্রত্যয়ান্ত শব্দের অন্ত্য 'ন্তু' স্থানে বিকল্পে ত কার আদেশ হয় (২)। যথা—

---

(১) নব-ণিক-ণেয্য-ণ-বন্তুহি। (২) ন্তুস্স তমীকারে।

| | |
|---|---|
| মহন্ত | মহন্তী, মহতী |
| গচ্ছন্ত | গচ্ছন্তী, গচ্ছতী |

(গ) অন্ত প্রত্যয়ান্ত ভবন্ত স্থানে ভোত আদেশ হয় (১)। যথা—

| | |
|---|---|
| ভবন্ত | ভোতী |

৫। পতি, ভিকখু, রাজা এবং ঈ কারান্ত শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ইনী প্রত্যয় হয় (২)। যথা—

| | |
|---|---|
| *ভিকখু | ভিকখুনী |
| রাজন | রাজিনী |
| মেধাবী | মেধাবিনী |
| তপসসী | তপস্সিনী |
| দণ্ডী | দণ্ডিনী |
| ধম্মচারী | ধম্মচারিনী |
| ভুক্তাবী | ভুক্তাবিনী |
| হত্থী | হত্থিনী |
| মাযাবী | মাযাবিনী |
| পটু | পটুনী |

(ঙ) ইনী প্রত্যয় পরে থাকিলে পতি শব্দের অন্ত্য ইকার স্থানে অকার আদেশ হয় (৩)। যথা—

| | |
|---|---|
| গহপতি | গহপতানী |

---

(১) ভবতো ভোতো (২) পতি-ভিক্খু রাজীকারন্তেহি ইনী।

* এই সমস্ত উদাহরণের সহিত সন্ধির সূত্র দ্রষ্টব্য। যথা—ভিক্খু + ইনী। এখানে 'বা' পরে অসরূপা।' এই সূত্রানুসারে 'ই,ন'র 'ই' লুপ্ত হইয়াছে। এইরূপ অন্যান্য উদাহরণে ও যথাযোগ্য সন্ধিসূত্র প্রয়োগ করিতে হইবে।

(৩) পতিস্সিনীম্হি।

(৬) পুবনাবাচক শব্দের উত্তর স্ত্রীলিঙ্গে ঈ প্রত্যয় হয় (১)। যথা—

| | |
|---|---|
| একাদস | একাদসী |
| দ্বাদস | দ্বাদসী |
| তেলস | তেলসী |
| চতুদ্দস | চতুদ্দসী |

(৭) কতকগুলি শব্দের অন্ত্য ক কার স্থানে ইকা আদেশ হয়। যথা—

| | |
|---|---|
| উপাসক | উপাসিকা |
| দারক | দারিকা |
| পরিব্বাজক | পরিব্বাজিকা |
| পংসুকূলিক | পংসুকূলিকা |
| পরিচারক | পরিচারিকা |
| বালক | বালিকা |

কতকগুলি শব্দের দুই বা ততোধিক প্রকারের স্ত্রীলিঙ্গের আকার দৃষ্ট হয়। যথা—

| | |
|---|---|
| গোপ | গোপা, গোপা |
| নাগ | নাগি, নাগিনী |
| নাবিক | নাবিকা, নাবিকিনী |
| পরিব্বাজক | পরিব্বাজিকা, পরিব্বাজিকিনী |
| সীহ | সীহী, সীহিনী |
| ব্যগ্‌ঘ | ব্যগ্‌ঘী, ব্যগ্‌ঘিনী |
| কাক | কাকী, কাকিনী, |
| মানুষ | মানুসা, মানুসী |
| যকখ | যকখী, যকিখনী |

(১) একাদিতো দসস্‌সী

| | |
|---|---|
| কুম্ভকার | কুম্ভকারা, কুম্ভকারী, কুম্ভকারিনী |
| অথকাম | অথকামা, অথকামী, অথকামিনী |

Exercise.

1. Give the masculine forms of the following :—
   Upāsikā, dārikā, gahapatānī, gopā, gotamī.
2. Give the feminine forms of the following :—
   Devo, sundaro, nahāpito, nāgo, kaṭa. nada, samaṇa, Inda, yakkha, gopa.
3. State the rules for the formation of the feminines in pali.

# CHAPTER I

## PART B

( পুরিসো—পুরুষ—Person )

১। পুরুষ তিন প্রকার :—উত্তম পুরিসো ( উত্তম পুরুষ বা First porson ), মজ্ঝিম পুরিসো (মধ্যম পুরুষ বা second per son ) এবং পঠম পুরিসো ( প্রথম পুরুষ বা first person ).

২। যাহার সম্বন্ধে উক্তি করা যায়, তাহাকে প্রথম পুরুষ যথা—অয়; যাহার প্রতি উক্তি করা যায় সে সম্বোধ্য ব্যক্তিকে মধ্যম পুরুষ, যথা—তুম্হ; এবং যে ব্যক্তি উক্তি করে, সেই ব্যক্তিকে উত্তম পুরুষ বলে, যথা—সো. রামো ইত্যাদি।

বিভক্তি—( Inflections )

শব্দরূপ—( Declension )

বিশেষ্য, বিশেষণ প্রভৃতি শব্দের সহিত সি, য়ো প্রভৃতি বিভক্তি (Inflections) যোগ হইলে কি প্রকার রূপ হয় তাহা দেখান যাইতেছে।

[ বিভক্তি (Inflections) বলিলে সি, য়ো এবং ত্তি, অন্তি ইত্যাদি বুঝিতে হইবে। ধাতু ও প্রত্যয় ভিন্ন অর্থবান্ শব্দকে লিঙ্গ (Stem) বলে।

বিভক্তির সহিত ধাতু ও লিঙ্গের যোগ হইলে 'পদ' (Inflected words) এই সংজ্ঞা হয়। যথা—দেব, পুরিস ইহারা লিঙ্গ (stem), দেবো, পুরিসো ইত্যাদি পদ (Inflected words). ]

পালি শব্দগুলি সাধারণতঃ তিন লিঙ্গে (Gender) বিভক্ত করা হয়।

যথা—১। **পুংলিঙ্গ** (Masculine Gender) ২। **স্ত্রীলিঙ্গ** (Feminine Gender) ৩। **ক্লীব** (বা নপুংসক) **লিঙ্গ** Neuter Gender ).

**পুংলিঙ্গ—দেব, রুকখ, (বৃক্ষ) রাজা, মুনি ইত্যাদি।**

স্ত্রীলিঙ্গ—লতা, মাতা, নদী, বধূ ইত্যাদি।

ক্লীবলিঙ্গ (বা নপুংসক লিঙ্গ)—ধন, বন, ফল ইত্যাদি।

পালি ভাষার বচন (Number) দুই প্রকার। যথা—১। একবচন Singular Number) ২। বহুবচন (Plural Number

এক সংখ্যা বুঝাইতে হইলে একবচন ব্যবহার করিতে হয়। যথা—

নরো—একজন মানুষ, এবং ফলং—একটি ফল ইত্যাদি।

একাধিক সংখ্যা বুঝাইলে বহুবচন ব্যবহার করিতে হয় যথা—

নরা—দুই বা অনেক মানুষ।

ফলানি—দুই বা অনেক গুলি ফল ইত্যাদি।

উল্লিখিত উদাহরণে নর, ফল প্রভৃতি শব্দের প্রথমার একবচন ও বহুবচনের বিভক্তির যোগ হইয়াছে।

পালিভাষার বিভক্তি সাতভাগে বিভক্ত।

যথাক্রমে তাহাদের পালি ও লাটিন নাম নিম্নে প্রদত্ত হইল—

| | | | |
|---|---|---|---|
| First Case affix | ১মা বিভক্তি | পঠমা | ১। কর্ত্তাদি কারক (Nominative &c) |
| Second „ | ২যা „ | দুতিয়া | ২। কর্ম্মকারক (Accusative.) |
| Third „ | ৩য়া „ | ততিয়া | ৩। করণ ও কর্ত্তৃকারক ( Instrumental and Nominative ) |
| Fourth „ | ৪র্থী „ | চতুত্থী | ৪। সম্প্রদান কারক (Dative) |
| Fifth „ | ৫মী „ | পঞ্চমী | ৫। অপাদান কারক ( Ablative ) |
| Sixth „ | ৬ষ্ঠী „ | ছট্ঠী | ৬। সম্বন্ধ ( Genitive) |
| Seventh „ | ৭মী „ | সত্তমী | ৭। অধিকরণ কারক (Locative) |

সম্বোধন (Vocative)—সম্বোধনে প্রথমা বিভক্তি হয়। কর্তৃ কর্ম্ম, করণ, সম্প্রদান, অপাদান ও অধিকরণ এই ছয়টিকে কারক বলে। সম্বন্ধকে কারক বলে না।

## বিভক্তির স্বরূপ

| | এক বচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | সি | য়ো |
| দুতিয়া | অং | য়ো |
| ততিয়া | না | হি |
| চতুথী | স | নং |
| পঞ্চমী | স্মা | হি |
| ছট্‌ঠী | স | নং |
| সত্তমী | স্মিং | সু |
| আলাপনং | সি | য়ো |

## শব্দরূপে উপয় সাধারণ নিয়ম

১। অকারন্ত পুংলিঙ্গ শব্দের 'সি' বিভক্তির স্থানে ওকার আদেশ হয়। যথা :—বুদ্ধো, নরো।

২। অকারান্ত শব্দের উত্তর প্রথমা ও দ্বিতীয়ার বহুবচনে 'য়ো' বিভক্তির স্থানে যথাক্রমে আকার ও একার আদেশ হয়। যথা :—

বুদ্ধ শব্দের প্রথমার বহুবচনে=বুদ্ধ+য়ো=বুদ্ধা

" " দ্বিতীয়ার " =বুদ্ধ+য়ো=বুদ্ধে

---

১। সো। অকারান্ত পরস্মস নিস্মসও হোতি

২। সব্বযোনীনমা এ অকারান্তা পরেসং পঠম দুতিযো য়োণীনং যথা সঙ্খ্যাং অ ণ বা হোন্তি।

৩। আলাপন বা সম্বোধনে প্রথমা বিভক্তি হয়। যথা :—বুদ্ধ, বুদ্ধা। আলাপন বা সম্বোধনে প্রথমার 'সি' বিভক্তিকে 'গ' বিভক্তি বলে।

৪। আলাপনে প্রথমার একবচন গ বিভক্তি পরে থাকিলে অকারান্ত শব্দের অন্ত্য অকার ও পিতু, সখু, রাজু প্রভৃতি শব্দের অন্ত্য উকারের স্থানে আকার আদেশ হয়। যথা :—বুদ্ধা, পিতা, সখা, রাজা ইত্যাদি।

৫। পূর্ব্বোক্ত সূত্রানুসারে আলাপনে যে যে স্থানে আকার আদেশ হইয়াছে, সেই সেই স্থানে বিকল্পে অকার আদেশ হয়।

৬। যে সকল শব্দের উত্তর সম্বোধনে গ ও প্রথমার সি বিভক্তির স্থানে যথাযোগ্য আদেশ বিহিত হইয়াছে, সে সকল শব্দ ব্যতীত অবশিষ্ট অবর্ণান্ত, ইবর্ণান্ত, উবর্ণান্ত এবং ওকারের শব্দের উত্তর গ ও সি বিভক্তির লোপ হয়।

(ক) অকারন্তে শব্দের সি বিভক্তির স্থানে ওকার আদেশ হয়।

(খ) অকারান্ত নপুংসক লিঙ্গের সি বিভক্তির স্থানে অং আদেশ হয়।

(গ) ব্রহ্ম, অত্ত, সখ, রাজ ইত্যাদি শব্দের সি বিভক্তির স্থানে অকার আদেশ হয়।

(ঘ) সখ শব্দের পর সম্বোধনে প্রথমার উত্তর সি বিভক্তির স্থানে অ, আ, ই, ঈ, এবং এ হয়।

৭। কর্ম্মকারকে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা :—বুদ্ধং, অগ্গি ইত্যাদি।

৩। আলাপনে চ। আলাপনে সি গসঞ্‌ঞো।
৪। অকার পিতাদ্যন্তানমা।
৫। অকারো বা।
৬। সে সতো লোপ' গ—সি—পি।
৭। কম্মথে দুতিয়া।

৮। অকারন্তে শব্দে উত্তর না বিভক্তির স্থানে এন আদেশ হয়। যথা :—বুদ্ধেন, নরেন ইত্যাদি।

৯। সপ্তমী বিভক্তির বহুবচনের উত্তর সু এবং তৃতীয়া ও পঞ্চমী বিভক্তির বহুবচনের উত্তর হি পরে থাকিলে শব্দের অন্ত্য অকারের স্থানে একার আদেশ হয়।

১০। অকারন্তে শব্দের উত্তর স্মা, হি এবং স্মিং বিভক্তির স্থানে যথাক্রমে ম্হা, ভি এবং ম্হি বিকল্পে আদেশ হয়। যথা :—নরস্মা, নরম্হা, নরেহি, নরস্মিং নরম্হি ইত্যাদি।

১১। করণ কারকে তৃতীয়া বিভক্তি হয়।

১২। সম্প্রদান কারকে চতুর্থী বিভক্তি।

১৩। স বিভক্তি পরে থাকিলে শব্দের পর স অগাম হয়। যথা :—বুদ্ধস্স, নরস্স ইত্যাদি।

১৪। অকারন্তে শব্দের চতুর্থীর একবচনে স স্থানে কখনও কখনও আয় আদেশ হয়। যথা :—বুদ্ধায় পুরিসায় ইত্যাদি।

১৫। সু, নং, এবং হি বিভক্তি পরে থাকিলে পূর্বস্বর দীর্ঘ হয়। যথা :—দণ্ডীসু, বুদ্ধানং অগ্নীহি ইত্যাদি।

৮। অতো নেন।

৯। সু—হি স্বাকারো এ।

১০। স্মা হি স্মিন্নং, ম্হা, ভি ম্হি বা।

১১। কারণে ততিয়া।

১২। সম্পাদামে চতুত্থী।

১৩। সাগমে সে।

১৪। আয় চতুত্থেক বচনস্স তু।

১৫। সু নং হিসু চ।

১৭। অপাদান কারকে পঞ্চমী বিভক্তি হয়।

১৮। অকারন্তে শব্দের উত্তর স্মা এবং স্মিং বিভক্তির স্থানে যথাক্রমে আকার এবং একার বিকল্পে আদেশ হয়। যথা:—বুদ্ধস্মা, বুদ্ধা বুদ্ধস্মিং।

১৯। সম্বন্ধ পদে ষষ্ঠী বিভক্তি হয়।

অধিকরণ কারকে সপ্তমী বিভক্তি হয়।

২০। ব্রহ্ম, অত্ত, সখ রাজ ইত্যাদি শব্দের উত্তর সি বিভক্তির স্থানে আকার আদেশ হয়। যথা:—অত্ত+সি=অত্তা ইত্যাদি

২১। ব্রহ্ম, অত্ত, সখ, রাজ ইত্যাদি শব্দের উত্তর যো বিভক্তির স্থানে আকার আদেশ হয়। যথা:—অত্ত+যো=অত্তানো ইত্যাদি।

২২। ব্রহ্ম, অত্ত, সখ, রাজ ইত্যাদি শব্দের অং বিভক্তির স্থানে বিকল্পে আনং আদেশ হয়:—সখারো, সখিনো।

২৩। সখ শব্দের উত্তর যো বিভক্তির স্থানে আয়ো এবং নো আদেশ হয়। যথা:—সখায়ো, সখিনো।

২৪। নো, না, নং এবং স বিভক্তি পরে থাকিলে সখ শব্দের অন্তে ইকার আদেশ হয়। যথা:—সখিনো, সখিনা, সখীনং, সখিস্স।

১৬। অপাদানে পঞ্চমী।

১৭। স্মা—স্মিন্নং বা।

১৮। সামিস্মিং ছট্ঠী।

১৯। ওকাসে সত্তমী।

২০। স্যাচ।

২১। যোন মানো।

২২। ব্রহ্মত্ত সখ রাজাদিতো অমানং।

২৩। সখাতো চাযোনো।

২৪। সখন্তস্সি নো-না নং-সেসু।

২৫। সখ শব্দের উত্তর গ স্থানে অকার, আকার, ইকার, ঈকার এবং একার আদেশ হয়।

কিন্তু অন্যান্য শব্দের গ বিভক্তির স্থানে কখনও কখনও একার আদেশ হয়।

২৬। সু, নং এবং অং বিভক্তি পরে থাকিলে সখ শব্দের অন্তে বিকল্পে 'আর' আগম হয়। যথা :—সখেসু, সখারেসু, সখানং, সখারানং, সখং সখারং ইত্যাদি।

২৭। সখ শব্দের উত্তর স্মিং বিভক্তির স্থানে একার আদেশ হয়। যথা :—সখস্মিং সখে।

২৮। অম্ব তুম্ব ন্তস্ত প্রত্যয়ন্ত শব্দ এবং রাজ, ব্রহ্ম, অত্ত, সখ, সত্থু, পিতু ইত্যাদি শব্দের স্মা বিভক্তি না বিভক্তির অনুরূপ। যথা :—ময়া, ত্বয়া, গুণবতা, রঞ্ঞা, ব্রহ্মুণা, অত্তনা, সখিনা, সত্থারা, পিতরা ইত্যাদি।

২৯। সি বিভক্তি পরে থাকিলে অগ্গি শব্দের উত্তর বিকল্পে ইনি আদেশ হয়। যথা :—অগ্গি অগ্গিনি।

৩০। স্ত্রীলিঙ্গে ঘ ও প অন্যান্য লিঙ্গে ঝ ও লয়ের উত্তর বিকল্পে যো বিভক্তির লোপ হয়।

৩১। যো বিভক্তি লুপ্ত হইলে অথবা যো স্থানে নিকার আদেশ হইলে শব্দের অন্ত্যস্বর দীর্ঘ হয়। যথা :—অগ্গী অগ্গীনি ইত্যাদি।

২৫ সখাতো গস্সেবা।
২৬ সু নমং সু বা।
২৭ স্মিমে।
২৮ অম্হ তুম্হন্ত রাজ ব্রহ্মত্ত সখ সত্থু পিতাদীহি স্মা নাব।
২৯ অগ্‌গিস্‌সিনি।
ঘপতো চ যোনং লোপো।
৩১ যোসু কতনিকার লোপেসু দীঘং।

৩২। যো বিভক্তি পরে থাকিলে অহ্রস্বীকৃত ঝ অকারত্ব প্রাপ্ত হয়। যথা :—অগ্গযো।

৩৩। ঝ, ল এবং পয়ের উত্তর অং বিভক্তি এবং মকারের স্থানে (ং) অনুস্বার আদেশ হয়। যথা :—অগ্গিং।

৩৪। ঝ এবং লয়ের উত্তর স বিভক্তির স্থানে কচিৎ নো আদেশ হয়। যথা :—অগ্গিস্স, অগ্গিনো।

৩৫। ঝ এবং লয়ের উত্তর স্মা বিভক্তির স্থানে কচিৎ না আদেশ হয়। যথা :—অগ্গিস্মা, অগ্গিনা।

৩৬। সি বিভক্তি ভিন্ন অন্যান্য বিভক্তি সমূহের এক বচনে, এবং যো বিভক্তি সমূহ পরে থাকিলে পুংলিঙ্গ আকারান্ত শব্দের অন্ত্যস্বর হ্রস্ব হয়।

৩৭। সি বিভক্তি পরে থাকিলে নপুংসক লিঙ্গ ভিন্ন পুং-স্ত্রীলিঙ্গ শব্দের অন্ত্য দীর্ঘ স্বর হ্রস্ব হয় না। যথা :—দণ্ডী।

৩৮। গ পরে থাকিলে ঝ, ল এবং পয়ের অন্ত্যস্বর হ্রস্ব হয়। যথা :—ভো দণ্ডি।

৩৯। ঝয়ের উত্তর যো বিভক্তির স্থানে নো আদেশ হয়। যথা :—দণ্ডিনো।

---

৩২। যোস্ব কতহ্রস্বো ঝো।

৩৩। অম্মো নিগ্গহীতং ঝলপেহি।

৩৪। ঝলতো সস্স নো বা।

৩৫। ঝলতো চ।

৩৬। অঘোর স্স মেকবচন যোস্বপি চ।

৩৭। ন সিস্মিমন পুংসকানি।

৩৮। ঝলপা রস্সং।

৩৯। যোনং নো।

৪০। হ্রস্বীকৃত ঋয়ের উত্তর অং বিভক্তির স্থানে বিকল্পে নং আদেশ হয়। যথা—দণ্ডিং, দণ্ডিনং।

৪১। হ্রস্বীকৃত ঋয়ের উত্তর স্মিং বিভক্তির স্থানে বিকল্পে নি আদেশ হয় যথা —দণ্ডিনিং, দণ্ডিম্হি, দণ্ডিস্মিং।

৪২। লয়ের যো বিভক্তির স্থানে বিকল্পে বো কার আদেশ হয়।

৪৩। বে এবং বো কার পরে থাকিলে অহ্রস্বীকৃত ল অকারত্ব প্রাপ্ত হয়।

৪৪ অহ্রস্বীকৃতলয়ের আলাপনে যো বিভক্তির স্থানে বে এবং বো আদেশ হয়। যথা :—ভিকখবে, ভিকখবো।

৪৫। সি বিভক্তি পরে থাকিলে সত্থু, পিতু, ভাতু, মাতু, ধাতু, কত্তু, ইত্যাদি শব্দের অন্ত্য উকার স্থানে আকার আদেশ হয় এবং সি বিভক্তির লোপ হয়। যথা :—সত্থা, পিতা, ভাতা, মাতা, ধীতা, কত্তা ইত্যাদি।

৪৬। সি ব্যতীত অন্যান্য বিভক্তি পরে থাকিলে সত্থু, পিতু ইত্যাদি শব্দের অন্ত্য উকারের স্থানে 'আর' আদেশ হয়। 'আর' পরে থাকিলে যো বিভক্তির স্থানে ওকার আদেশ হয়। যথা :—সত্থারো।

সূত্রে 'তু' শব্দ যোগে চতু, উভ, নদী, গো ইত্যাদি শব্দের যো বিভক্তির স্থানে ও ওকার আদেশ হয়।

৪০। ন ঋমো কত্‌রস্‌সা।
৪১। স্মিং নি।
৪২। লতো বোকারো চ।
৪৩। বেবোসু লো চ।
৪৪। অকতরস্‌স লতো যবালপনস্‌স বে বো
৪৫। সত্থু পিতাদীনমা সি স্মিং থ সিলোপো চ।
৪৬। অঞ্ঞেস্বারত্তং। ততো যোন মেতু।

৪৭। 'আর' পরে থাকিলে না বিভক্তির স্থানে আকার আদেশ হয়। যথা:—সত্থারা।

৪৮। স বিভক্তির পরে থাকিলে সত্থু, পিতু ইত্যাদি শব্দের অন্ত্যস্বর উকার প্রাপ্ত হয়, এবং স বিভক্তি কচিৎ লোপ হয়। যথা:—সত্থু, সত্থুনো, সত্থুস্স।

৪৯। নং বিভক্তি পরে থাকিলে সত্থু, পিতু ইত্যাদি শব্দের অন্ত্য উকার স্থানে বিকল্পে 'আর আদেশ হয়। যথা:—সত্থারানং।

৫০। নং বিভক্তি পরে থাকিলে সত্থু, পিতু ইত্যাদি শব্দের অন্ত্যস্বর আকারত্ব প্রাপ্ত হয়। যথা:—সত্থানং।

আকারত্ব প্রাপ্ত হইলে স্মিং বিভক্তির স্থানে ইকার আদেশ হয়।

৫১। ইকার পরে থাকিলে 'আর' হ্রস্ব (অর্থাৎ অর) হয়। যথা:—সত্থরি।

৫২। সি ব্যতীত অন্যান্য বিভক্তি পরে থাকিলে, এবং পিতু ভাতু ইত্যাদি শব্দের উত্তর 'আর' আদেশ হইলে 'আর' হ্রস্ব হয়। যথা:—পিতরো, পিতরং ইত্যাদি।

৫৩। যো বিভক্তি পরে থাকিলে গো শব্দের ওকার স্থানে 'আর' আদেশ হয়। যথা:—গাবো।

৪৭। না আ।
৪৮। উ সস্মিং স লোপো চ।
৪৯। বা নম্হি।
৫০। সত্থুনাত্তঞ্চ। ততো স্মিমি।
৫১। আরো রস্সমিকারে।
৫২। পিতাদীনমসিম্হি।
৫৩। যোসু চ।

সূত্রে চ কার যোগে না, স্মা, স্মিং এবং স্থ বিভক্তি পরে থাকিলেও গো শব্দের ওকার স্থানে 'আব' আদেশ হয়।

৫৪। অং বিভক্তি পরে থাকিলে গো শব্দের ওকার স্থানে 'আব' এবং 'অব' আদেশ হয়।

সূত্রে চকার যোগে যো, না, স্মা, স্মিং এবং সু বিভক্তি পরে থাকিলে ও গো শব্দের ওকার স্থানে 'অব' আদেশ হয় যথা—গবো, গবেনা গবস্স, গবা, গবস্মা, গবে, গবম্হি, গবস্মিং।

৫৫। অং বিভক্তি পরে থাকিলে 'আব' এবং 'অব' বিকল্পে উকারত্ব প্রাপ্ত হয়। যথাঃ—গাবুং, গবুং।

৫৬। স বিভক্তি পরে থাকিলে গো শব্দের ওকার স্থানে 'আব' আদেশ হয়। যথাঃ—গাবস্স ইত্যাদি।

৫৭। সু, হি এবং না বিভক্তি পরে থাকিলে গো শব্দের স্থানে বিকল্পে গোণ ও আদেশ হয় এবং নং বিভক্তিতে বিকল্পে নয়ের দ্বিত্ব হয়। যথাঃ—গোনং, গোণং, গুন্নং।

সূত্রে চ কার যোগে অন্যান্য বিভক্তিতে গো শব্দের ওকার স্থানে 'আব' আদেশ হয়। যথাঃ—গাবস্মা, গাবেসু ইত্যাদি।

৫৮। গো শব্দের পরস্থিত না বিভক্তির নকার লুপ্ত হইলে গো শব্দের ওকার স্থানে 'অব' আদেশ হয়। যথাঃ—গোনং, গবং।

---

৫৪। অবম্হি চ।

৫৫ আবস্সু বা

৫৬। গাব সে।

৫৭। সু হি নাসু চ।

৫৮। ততো নমম্পতিমৃহা লুত্তে চ সমাসে।

(শব্দরূপ—Declension)

## স্বরান্ত শব্দ

### পুংলিঙ্গ

### অকারন্ত পুংলিঙ্গ শব্দের বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | ও | আ |
| দুতিয়া | ং | এ |
| ততিয়া | এন | এহি, এভি |
| চতুত্থী | স্স | আনং |
| পঞ্চমী | আ, স্মা, ম্হা | এহি, এভি |
| ছট্‌ঠী | স্স | আনং |
| সত্তমী | এ, স্মিং, ম্হি | এসু |
| আলাপনং | অ | আ |

## স্বরান্ত শব্দ

### পুংলিঙ্গ অকারন্ত শব্দ

### বুদ্ধ ( Buddha )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | বুদ্ধো | বুদ্ধা |
| দুতিয়া | বুদ্ধং | বুদ্ধে |
| ততিয়া | বুদ্ধেন | বুদ্ধেহি |
| চতুত্থী | বুদ্ধায়, বুদ্ধস্স | বুদ্ধানং |

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঞ্চমী | বুদ্ধা, বুদ্ধম্হা, বুদ্ধস্মা | বুদ্ধেহি, বুদ্ধেভি |
| ছট্‌ঠী | বুদ্ধস্স | বুদ্ধানং |
| সত্তমী | বুদ্ধে, বুদ্ধস্মিং বুদ্ধম্হি | বুদ্ধেসু |
| আলাপনং | বুদ্ধ | বুদ্ধা |

## নর ( Man )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | নরো | নরা |
| দুতিয়া | নরং | নরে |
| ততিয়া | নরেন | নরেহি |
| চতুত্থী | নরায়, নরস্স | নরানং |
| পঞ্চমী | নরা, নরম্হা, নরস্মা | নরেহি, নরেভি |
| ছট্‌ঠী | নরস্স | নরেসু |
| সত্তমী | নরে, নরস্মি, নরম্হি | নরেসু |
| আলাপনং | নর | নরা |

## স্বরান্ত শব্দ

ধম্ম, সংঘ, মগ্গ, কায়, মাস, যকখ, নাগ, দোস, মোহ, মান, লোভ, বের, অস্স, সুর, অজ, বক, যব, রথ, সকুণ, কংস, চেত, আপ, ভূত, পটিঘ, লোক, নিলয়, ইত্যাদি সমুদয় অকারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ বুদ্ধ বা নর শব্দের ন্যায়।

## আকারন্ত পুংলিঙ্গ শব্দ

### সখা ( সখি—Friend )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | সখা | সখা, সখায়ো, সখিনো, সখানো |
| দুতিয়া | সখানং, সখং, সখারং | সখা, সখায়ো, সখানো, সখিনো |
| ততিয়া | সখিনা | সখারেহি, সখারেভি, সখেহি, সখেভি |
| চতুত্থী | সখিনো, সখিস্স | সখারানং, সখীনং, সখানং |
| পঞ্চমী | সখিনা, সখারা, সখারস্মা | সখারেহি, সখারেভি, সখেহি, সখেভি |
| ছট্‌ঠী | সখিনো, সখিস্স | সখারানং, সখীনং, সখানং |
| সত্তমী | সখে | সখারেসু, সখেসু |

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| আলাপনং | সখ, | সখায়ো |
| | সখা, | সখানো, |
| | সখি, | সখিনো, |
| | সখী, খেস | সখা |

## ইকারান্ত পুংলিঙ্গ শব্দ

### বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | + | ঈ, য়ো |
| দুতিয়া | ং | ঈ, য়ো |
| ততিয়া | না | হি, ভি |
| চতুত্থী | স, নো | নং |
| পঞ্চমী | না. স্মা ম্হা | হি- ভি |
| ছট্‌ঠী | স. নো | নং |
| সত্তমী | স্মিং, ম্হি | সু |
| আলাপনং | + | ঈ, য়ো |

## মুনি (মুনি—Sage)

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | মুনি | মুনী, মুনয়ো |
| | মুনিং | মুনী, মুনয়ো |
| ততিয়া | মুনিনা | মুনীহি, মুনীভি |
| চতুত্থী | মুনিনো, মুনিস্স | মুনীনং |
| পঞ্চমী | মুনিনা, মুনিস্মা, মুনিম্হা | মুনীহি, মুনীভি |
| ছট্ঠী | মুনিনো, মুনিস্স | মুনীনং |
| সত্তমী | মুনিস্মিং, মুনিম্হি | মুনীসু |
| আলাপনং | মুনি | মুনি, মুনয়ো |

অগ্গি, জোতি, দধি, পাণি, ইসি, সন্ধি, মনি, ব্যাধি, রবি, মুঠি, কবি, গিরি, কপি, নিধি, বিধি, গানি, অহি, মসি, গতি, কেসি, অরি, ধনি, হথি, অতিথি ইত্যাদি সমুদয় ইকারান্ত পুংলিঙ্গ শব্দের রূপ কপি শব্দের ন্যায়।

**বিশেষ দ্রষ্টব্য**—সমুদয় বিভক্তির বহুবচনে মুনি শব্দের ইকার স্থানে ঈকার হইবে।

## আদি ( Beginning )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | আদি | আদী, আদয়ো |
| দুতিয়া | আদিং | আদী, আদয়ো |
| ততিয়া | আদিনা | আদীহি, আদীভি |
| চতুত্থী | আদিনো, আদিস্স | আদীনং |
| পঞ্চমী | আদিনা, আদিম্হা, আদিস্মা | আদীহি, আদীভি |
| ছট্‌ঠী | আদিনো, আদিস্স | আদীনং |
| সত্তমী | আদিং, আদো | আদিসু, আদীসু |
| | আদিম্হি, আদিস্মিং | আদী, আদয়ো |
| আলাপনং | আদি | আদী, আদয়ো |

## স্বরান্ত শব্দ

### ঈকারান্ত পুংলিঙ্গ শব্দ

### বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | + | ঈ, নো |
| দুতিয়া | ং, নং | ঈ, নো |
| ততিয়া | না | হি, ভি |
| চতুত্থী | স্স, | নং |
| পঞ্চমী | না, স্মা, ম্হা | হি, ভি |
| ছট্‌ঠী | স্স, নো | নং |
| সত্তমী | স্মিং, ম্হি | সু |
| আলাপনং | ঈ, ই | নো, ঈ |

---

পালিতে ব্যঞ্জনান্ত শব্দ নাই। এই প্রকরণে লিখিত শব্দরূপ পালি ব্যাকরণে সাধারণতঃ পুংলিঙ্গ শব্দের মধ্যে পরিগণিত হয়।

## মন্তী ( Minister )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | মন্তী | মন্তী, মন্তিনো |
| দুতিয়া | মন্তিং, মন্তিনং | মন্তী, মন্তিনো |
| ততিয়া | মন্তিনা | মন্তীহি, মন্তীভি |
| চতুত্থী | মন্তিনো, মন্তিস্স | মন্তীনং |
| পঞ্চমী | মন্তিনা, মন্তিস্মা, মন্তিম্হা | মন্তীহি, মন্তীভি |
| ছট্‌ঠী | মন্তিনো | মন্তীনং |
| সত্তমী | মন্তিনি, মন্তিম্হি, মন্তিস্মিং | মন্তীসু |
| আলাপনং | মন্তি | মন্তী, মন্তিনো |

## সুখী ( Happy )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | সুখী | সুখী, সুখিনো |
| দুতিয়া | সুখিং, সুখিনং | সুখী, সুখিনো |
| ততিয়া | সুখিনা | সুখী, সুখীভি |
| চতুত্থী | সুখিনো, সুখিস্স | সুখীনং |
| পঞ্চমী | সুখিনা, সুখিস্মা, সুখিম্হা | সুখীহি, সুখীভি |
| ছট্‌ঠী | সুখিনো সুখিস্স | সুখীনং |
| সত্তমী | সুখিস্মিং, সুখিম্হি | সুখীসু |
| আলাপনং | সুখী, সুখি | সুখী, সুখিনো |

দণ্ডী, মন্তী, ধজী, গণী, রোগী, সসী, কুট্‌ঠী, কুসলী, বলী, যোগী, ধম্মী, সুধী, মেধী, হত্থী, চক্কী, পকখী, চাগী, সামী, বাচী, বাদী, সেট্‌ঠী সারথী, চক্কবত্তী, বেরী ইত্যাদি সমুদয় ঈকারান্ত শব্দ সুখী শব্দের ন্যায়।

বিশেষ দ্রষ্টব্য ঃ—এক বচনে পঠমা ও আলাপনং ব্যতীত অন্যান্য বিভক্তিতে সুখী শব্দের হ্রস্ব ইকার আদেশ হইবে এবং বহুবচন পঠমা, দুতিয়া এবং আলাপনং এবং সুখিনো শব্দ ব্যতীত অন্যান্য স্থলে ঈকার হইবে।

# দ্বিরান্ত শব্দ

## উকারান্ত পুংলিঙ্গ শব্দ

### বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | × | উ, ও |
| দুতিয়া | ং | উ, ও |
| তুতিয় | না | হি, ভি |
| চতুত্থী | স্স, নো | নং |
| পঞ্চমী | না, স্মা, ম্হা | হি, ভি |
| ছট্‌ঠী | স্স, নো | নং |
| সত্তমী | স্মিং, ম্হি | সু |
| আলাপনং | × | উ, ও, এ |

## ভিক্খু ( বৌদ্ধ সন্ন্যাসী—Buddhist Monk)

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | ভিক্খু | ভিক্খূ, ভিক্খবো |
| দুতিয়া | ভিক্খুং | ভিক্খূ, ভিক্খবো |
| ততিয়া | ভিক্খুনা | ভিক্খূহি, ভিক্খূভি |
| চতুত্থী | ভিক্খুনো, ভিক্খুস্স | ভিক্খূনং |
| পঞ্চমী | ভিক্খুনা, ভিক্খুস্মা, ভিক্খুম্হা | ভিক্খূহি, ভিক্খূভি |
| ছট্ঠী | ভিক্খুনো, ভিক্খুস্স | ভিক্খূনং |
| সত্তমী | ভিক্খুম্হি | ভিক্খূসু |
| আলাপনং | ভিক্খু | ভিক্খবো, ভিক্খূ, ভিক্খবে |

সেতু, হেতু, কেতু, ভানু, সিন্ধু, বন্ধু, সত্তু, বিন্দু, গরু, বেলু, মচ্চু, জন্তু মেরু, কারু, ধাতু ইত্যাদি সমুদয় উকারান্ত পুংলিঙ্গ শব্দ ভিক্খু শব্দের ন্যায় রূপ হইবে।

**বিশেষ দ্রষ্টব্য**ঃ—সমুদয় বিভক্তির বহুবচনে ভিক্খু শব্দের স্থানে ঊকার হইবে।

## হেতু—Cause

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | হেতু | হেতূ হেতবো হেতুয়ো |
| দুতিয়া | হেতুং | হেতূ হেতবো, হেতুয়ো |
| আলাপনং | হেতু | হেতূ, হেতবে, হেতবো, হেতুয়ো |

## জন্তু Animal

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠম | জন্তু | জন্তূ, জন্তবো, জন্তুয়ো, জন্তুনো |
| দুতিয়া | জন্তুং | জন্তূ, জন্তবো জন্তুয়ো, জন্তুনো |
| আলাপং | জন্তু | জন্তূ, জন্তবো, জন্তুয়ো, জন্তুনো |

## পিতু পিতা—Father

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | পিতা | পিতরো |
| দুতিয়া | পিতরং, পিতুং | পিতরো, পিতরে |
| ততিয়া | পিতরা, পিতুনা | পিতরেহি, পিতরেভি, পিতূহি, পিতূভি |
| চতুত্থী | পিতু, পিতুনো, পিতুস্স | পিতরানং, পিতানং, পিতূনং পিতুন্নং |
| পঞ্চমী | পিতরা, পিতুনা | পিতরেহি, পিতরেভি, পিতূহি, পিতূভি |
| ছট্‌ঠী | পিতু, পিতুনো, পিতুস্স | পিতারানাং, পিতানাং পিতূনং, পিতুন্নং |
| সত্তমী | পিতরি | পিতরেসু, পিতূসু |
| আলাপনং | পিত, পিতা | পিতরো |

সত্থু (সত্থা, শাস্তা, বুদ্ধা—Teacher, an epithet of Buddha)

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | সত্থা | সত্থা, সত্থারো |
| দুতিয়া, | সত্থারাং, সত্থরং | সত্থারো সত্থারে |
| ততিয়া | সত্থরা, সত্থারা, সত্থুনো | সত্থারেহি, সত্থারেভি |
| চতুত্থী | সত্থ, সত্থুনো, সত্থুস্স | সত্থারানাং, সত্থানাং<br>সত্থুনং |
| পঞ্চমী | সত্থরা, সত্থারা, সত্থুনা | সত্থারেহি, সত্থারেভি |
| ছট্ঠী | সত্থু, সত্থুনো, সত্থুস্স | সত্থারানং, সত্থানং |
| সত্তমী | সত্থরি | সত্থারেসু, সত্থসু |
| আলাপনং | সত্থ সত্থা | সত্থা, সত্থারো |

নত্তা—পৌত্র, নেতা, জেতা, কত্তা, দাতা, ভাতা ইত্যাদি শব্দের রূপ সত্থু শব্দের ন্যায়।

## স্বরান্ত শব্দ

### ঊকারান্ত পুংলিঙ্গ শব্দ

সয়ম্ভু ( বুদ্ধের নাম—Self-Produced, an epithet of Buddha)

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | সয়ম্ভু | সয়ম্ভূ, সয়ম্ভুবো |
| দুতিয়া | সয়ম্ভুং | সয়ম্ভূ, সয়ম্ভুবো |
| ততিয়া | সয়ম্ভুনা | সয়ম্ভূহি, সয়ম্ভূভি |
| চতুত্থী | সয়ম্ভুনো, সয়ম্ভুস্স | সয়ম্ভূনং |
| পঞ্চমী | সয়ম্ভুনা, সয়ম্ভুম্মা, সয়ম্ভুস্মা | সয়ম্ভূহি, সয়ম্ভুভি |
| ছট্ঠী | সয়ম্ভুনো, সয়ম্ভুস্স | সয়ম্ভূনং |
| সত্তমী | সয়ম্ভুস্মিং, সয়ম্ভুম্হি | সয়ম্ভূসু |
| আলাপনং | সয়ম্ভু | সয়ম্ভূ সয়ম্ভুবো |

**বিশেষ দ্রষ্টব্য ঃ**—একবচনে ( পঠমা ও আলাপনং ব্যতীত ) সমুদয় বিভক্তিতে উকারান্ত শব্দের উকার স্থানে উকার হইবে।

## ওকারান্ত পুংলিঙ্গ শব্দ

### গো ( গরু—Cow )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | গো | গবো, গাবো |
| দুতিয়া | গবং, গাবং, গবুং, গাবুং | গবো, গাবো |
| ততিয়া | গবেন, গাবেন | গোহি, গোভি, গবেহি |
| চতুত্থী | গবস্স, গাবস্স | গবং, গোনং, গুন্নং |
| পঞ্চমী | গবা, গাবা, গবস্মা, গাবস্মা | গোহি, গোভি, গবেহি |
| ছট্ঠী | গবস্স, গাবস্স | গবং, গোনং, গুন্নং |
| সত্তমী | গবে, গাবে, গবস্মিং, গাবস্মিং | গোসু, গবেসু, গাবেসু |
| আলাপনং | গো | গবো, গাবো |

গো শব্দ স্থানে সর্ব্ব বিভক্তিতেই বিকল্পে গোণ আদেশ হয় এবং তখন তাহার রূপ অকারান্ত শব্দের ন্যায় ; যথা :—গোণো, গোণা, গোণং, গোণে * ইত্যাদি। গো শব্দের স্ত্রীলিঙ্গে গাবী হয় ইহার রূপ স্ত্রীলিঙ্গ ঈকারান্তে স্ত্রী শব্দের ন্যায়। গো শব্দ স্ত্রীলিঙ্গে ও ব্যবহৃত হয়, তখন তাহার রূপ ঠিক পুংলিঙ্গের ন্যায়।

---

* কচ্চায়নবৃত্তি মতে (২।১।২৯) গোণ ণকারান্ত ; মহারূপসিদ্ধি মতে গোন নকারান্ত।

## স্ত্রীলিঙ্গ

### আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ

#### বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | + | আ, য়ো |
| দুতিয়া | ং | আ, য়ো |
| ততিয়া | আয় | হি, ভি |
| চতুত্থী | আয় | নং |
| পঞ্চমী | আয় | হি, ভি |
| ছট্ঠী | আয় | নং |
| সত্তমী | আয়, আয়ং | সু |
| আলাপনং | এ | আ, য়ো |

#### লতা (Creeper)

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | লতা | লতা, লতায়ো |
| দুতিয়া | লতং | লতা, লতায়ো |
| ততিয়া | লতায় | লতাহি, লতাভি |
| চতুত্থী | লতায় | লতানং |
| পঞ্চমী | লতায় | লতাহি, লতাভি |
| ছট্ঠী | লতায় | লতানং |
| সত্তমী | লতায়, লতায়ং | লতাসু |
| আলাপনং | লতে | লতা, লতায়ো |

আণা—আদেশ, নিন্দা, নাসা—নাসিকা, ভিক্খা—ভিক্ষা, বাহা—বাহু, বালতা, গীবা—গ্রীবা, গাথা, কঞ্ঞা—কন্যা, ঘটা, ইচ্ছা, জালা, সঞ্ঞা, সংজ্ঞা, পসংসা—প্রশংসা, ইচ্ছা, বাচা—বেদনা, পরিসা, তারকা, ভরিয়া—ভার্য্যা, সদ্ধা—শ্রদ্ধা, বিজ্জা—বিদ্যা, তণ্হা—তৃষ্ণা, নাবা—নৌকা, পূজা, ছায়া, পঞ্ঞা—প্রজ্ঞা, মেত্তা—মৈত্রী, বেলা ইত্যাদি সমুদয় আকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ লতা শব্দের ন্যায়।

## ইকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ

### বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | + | ঈ, য়ো |
| দুতিয়া | ং | ঈ, য়ো |
| ততিয়া | আ | হি, ভি |
| চতুত্থী | আ | নং |
| পঞ্চমী | আ | হি, ভি |
| ছট্ঠী | আ | নং |
| সত্তমী | আ, অং | সু |
| আলাপনং | + | ঈ, য়ো |

## মতি ( Intellect )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | মতি | মতী, মতিয়ো |
| দুতিয়া | মতিং | মতী, মতিয়ো |
| ততিয়া | মতিয়া, মত্যা | মতীহি, মতীভি |
| চতুত্থী | মতিয়া, মত্যা | মতীনং |
| পঞ্চমী | মতিয়া, মত্যা | মতীহি, মতীভি |
| ছট্‌ঠি | মতিয়া, মত্যা | মতীনং |
| সত্তমী | মতিয়া, মতিয়ং, মত্যা, মত্যং | মতীসু |
| আলাপনং | মতি | মতী, মতিয়ো |

**বিশেষ দ্রষ্টব্য ঃ**—নং, হি, ভি, সু প্রত্যয়ের পূর্বে মতি শব্দে ই কার ঈ কার হয়।

## জাতি ( জন্ম—Birth )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | জাতি | জাতি, জাতিয়ো, জত্যো, জচ্চো |
| দুতিয়া | জাতিং | জাতী, জাতিয়ো, জত্যো, জচ্চো |
| ততিয়া | জাতিয়া, জত্যা, জচ্চা | জাতীহি, জাতীভি |
| চতুত্থী | জাতিয়া, জত্যা, জচ্চা | জাতীনং |

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঞ্চমী | জাতিয়া, জত্যা, জচ্চা | জাতীহি, জাতীভি |
| ছট্ঠী | জাতিয়া, জত্যা, জচ্চা | জাতীনং |
| সত্তমী | জাতিয়া, জত্যা, জচ্চা,<br>জাতিয়ং, জত্যা, জচ্চা | জাতীসু |
| আলপনং | জাতি | জাতী, জাতিয়ো,<br>জাত্যো, জচ্চো |

ভূমি, সত্তি—শক্তি, পত্তি—প্রাপ্তি, তুট্ঠি—তুষ্টি, আসত্তি—আশক্তি তন্তু—তন্ত্রী, গতি, সতি—স্মৃতি, নন্দিং, মুত্তি—মুক্তি, বুদ্ধি, রুচি, ছবি, দিট্ঠি—দৃষ্টি, নিকতি—প্রবঞ্চনা ইত্যাদি সমুদয় ই কারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ জাতি শব্দের ন্যায় হইবে।

## ঈকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ
## বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | + | ঈ, য়ো |
| দুতিয়া | ং | ঈ, য়ো |
| ততিয়া | আ | হি, ভি |
| চতুত্থী | আ | |
| পঞ্চমী | আ | হি, ভি |
| ছট্ঠী | আ | নং |
| সত্তমী | আ, অং | সু |
| আলপনং | ঈ, ই | ঈ, য়ো। |

## নদী ( River )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | নদী | নদী, নদিয়ো নজ্জো |
| দুতিয়া | নদিং | নদী, নদিয়ো, নজ্জো |
| ততিয়া | নদিযা নজ্যা, নজ্জা | নদীহি, নদীভি |
| চতুথী | নদিয়া, নজ্যা, নজ্জা | নদীনং |
| পঞ্চমী | নদিয়া, নজ্যা, নজ্জা | নদীহি, নদীভি |
| ছট্‌ঠী | নদিয়া, নজ্যা, নজ্জা | নদীনং |
| সত্তমী | নদিয়া, নদিয়ং, নজ্জা, নজ্যা, নজ্জং নজ্যং | নদীসু |
| আলাপনং | নদী, নদি | নদী, নদিয়ো, নজ্জো |

**বিশেষ দ্রষ্টব্য** ঃ—দুতিয়া হইতে সত্তমী পর্য্যন্ত একবচনে বিভক্তি যুক্ত হইলে নদী শব্দের ঈ এর স্থানে ইকার হইবে।

অটবী—বন, বারাণসী, ভগিনী—ভগ্নী, ভিসী—মাদুর, দাসী, দেবী কুমারী, পচ্চুরী—ভেলা, পঠবী—পৃথিবী, বল্লী—লতা, বাসী, লক্‌খী—লক্ষ্মী, সিরী—শ্রী প্রভৃতি সমদয় ঈ কারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ নদী শব্দের ন্যায় হইবে।

## ঈকারান্ত ইত্থী ( স্ত্রী—Woman ) শব্দ

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | ইত্থী | ইত্থী, ইত্থিয়ো |
| দুতিয়া | ইত্থিয়ং, ইত্থিং | ইত্থী, ইত্থিয়ো |
| ততিয়া | ইত্থিয়া | ইত্থীহি, ইত্থীভি |
| চতুথী | ইত্থিয়া | ইত্থীনং |



| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঞ্চমী | ইত্থিয়া | ইত্থীহি, ইত্থীভি |
| ছট্‌ঠী | ইত্থিয়া | ইত্থীনং |
| সত্তমী | থিয়া | ইত্থীসু |
| আলাপনং | ইত্থি | ইত্থী, ইত্থিয়ো |

গুণবতী, শীলাবতী, মাতুলানী শব্দের রূপ 'ইত্থী' শব্দের ন্যায়।

## উকারান্ত স্ত্রী-লিঙ্গ শব্দ

### বিভক্তির আকৃতি

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | × | উ, য়ো |
| দুতিয়া | ং | উ, য়ো |
| ততিয়া | আ | হি, ভি |
| চতুত্থী | আ | নং |
| পঞ্চমী | আ | হি, ভি |
| ছট্‌ঠী | আ | নং |
| সত্তমী | অং, আ | সু |
| আলাপনং | + | উ, য়ো |

## যাগু—( Rice-gruel )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | যাগু | যাগূ, যাগুয়ো |
| দুতিয়া | যাগুং | যাগূ, যাগুয়ো |
| ততিয়া | যাগুয়া | যাগূহি, যাগূভি |
| চতুত্থী | যাগুয়া | যাগূনং |
| পঞ্চমী | যাগুয়া | যাগূহি, যাগূভি |
| ছট্ঠী | যাগুয়া | যাগূনং |
| সত্তমী | যাগুয়া, যাগুয়ং | যাগূসু |
| আলাপনং | যাগু | যাগূ, যাগুয়ো |

## ধেনু ( Cow )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | ধেনু | ধেনূ, ধেনুয়ো |
| দুতিয়া | ধেনুং | ধেনূ, ধেনুয়ো |
| ততিয়া | ধেনুয়া | ধেনূহি, ধেনূভি |
| চতুত্থী | ধেনুয়া | ধেনূনং |
| পঞ্চমী | ধেনুয়া | ধেনূহি, ধেনূভি |
| ছট্ঠি | ধেনুয়া | ধেনূনং |
| সত্তমী | ধেনুয়া, ধেনুয়ং | ধেনূসু |
| আলাপনং | ধেনু | ধেনূ, ধেনুয়ো |

**বিশেষ দ্রষ্টব্য** ঃ—বহুবচনে ততিয়া হইতে সত্তমী পর্য্যন্ত হি ভি, সু, নং প্রভৃতি বিভক্তির পূর্ব্বে ঊকার হইবে।

ধাতু, রজ্জু, দদ্দু (দদ্রু), ফল্গু, বপ্পু (বালি), বিজ্জু (বিদ্যুৎ) সস্সু (শ্বশ্রূ), জম্বু, উসু, কাসু ইত্যাদি সমুদয় উকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দের রূপ এই প্রকার।

## মাতু (মাতৃ—Mother)

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | মাতা | মাতা, মাতরো |
| দুতিযা | মাতরং | মাতরো, মাতরে |
| ততিয়া | মাতরা, মাতুয়া | মাতরেহি, মাতরেভি, মাতুহি, মাতুভি |
| চতুত্থী | মাতু, মাতুয়া | মাতরানং, মাতানং, মাতানং, মাতুন্নং |
| পঞ্চমী | মাতরা, মাতুয়া | মাতরেহি, মাতরেভি, মাতুহি, মাতুভি |
| ছট্‌ঠি | মাতু, মাতুয়া | মাতরানং, মাতানং, মাতুনং, মাতুন্নং |
| সত্তমী | মাতরি, মাতুয়া, মাতুয়ং | মাতরেসু, মাতুসু |
| আলপনং | মাত, মাতা | মাতরো, মাত |

### ধীতু ( দুহিতৃ—Daughter )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | ধীতা | ধীতা, ধীতরো |
| দুতিয়া | ধীতরং, ধীতং | ধীতরো, ধীতরে |
| ততিয়া | ধীতরা, ধীতুযা | ধীতরেহি, ধীতরেভি, ধীতূহি, ধীতূভি |
| চতুথী | ধীতু, ধীতুয়া | ধীতানং, ধীতূনং, ধীতরানং |
| পঞ্চমী | ধীতরা, ধীতুযা | ধীতরেহি, ধীতরেভি, ধীতূহি, ধীতূভি |
| ছট্ঠি | ধীতু; ধীতুয়া | ধীতানং ধীতূনং ধীতরানং |
| সত্তমী | ধীতরি, ধীতুয়া, ধীতুযং | ধীতারেসু, ধীতূসু |
| আলপনং | ধীত, ধীতা | ধীতরো, ধীতা |

## উকারন্ত স্ত্রীলিঙ্গ শব্দ

### বধূ ( Daughter-in-law )

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| পঠমা | বধূ | বধূ বধুয়ো |
| দুতিয়া | বধুং | বধূ, বধুয়ো |
| ততিয়া | বধুয়া | বধূহি, বধূভি |
| চতুথী | বধুয়া | বধূনং |
| পঞ্চমী | বধুয়া | বধূহি, বধূভি |
| ছট্ঠি | বধুয়া | বধূনং |
| সত্তমী | বধুয়া, বধুয়ং | বধূসু |
| আলপনং | বধু | বধূ, বধুয়ো |

# অষ্টম অধ্যায়

## কারক ও বিভক্তি-ভেদ

( Case and case-ending )

১। **করোতি কিরিয়ং নিপফাদেতীতি কারকং**

করে অর্থাৎ ক্রিয়া নিষ্পন্ন করে এই অর্থে কারক অথবা যাহা ক্রিয়া নিষ্পত্তির নিমিত্ত বা হেতু তাহাই কারক।

২। কারক ছয় প্রকার—কত্তা ( কর্তা—Nominative ), কম্ম (কর্ম্ম—Accusative), করণ (Instrumental), সম্পদান (সম্প্রদান—Dative) অপাদান (Ablative), ওকাস ( অধিকরণ—Locative),

দ্রষ্টব্য ঃ—

(ক) যদ্বারা সংখ্যা ও কারকের প্রতীতি জন্মে তাহাকে বিভক্তি বলে।

(খ) কারক ও বিভক্তি একার্থক পদ নহে। প্রত্যেক কারক-সম্বন্ধ প্রকাশ করিতে এক একটি বিভক্তি আছে, যথা—কর্ত্তৃকারক প্রথমা বিভক্তি দ্বারা সূচিত হয়; কিন্তু সময়ে সময়ে একই কারক নানা বিভক্তি দ্বারা সূচিত হয়, যথা—পুরিসেন ওদনো পচ্চতে, পুরিসো ওদনং পচতি।

(গ) স্বামী বা সম্বন্ধ পদ এবং সম্বোধন পদ ( আলপন ) ক্রিয়ার নিমিত্ত বা হেতু নহে বলিয়া কারকের মধ্যে গণ্য নহে।

### কর্তৃকারক ও প্রথমা বিভক্তি

৩। **যো করোতি সো কত্তা।**

যে ক্রিয়া নিষ্পন্ন করে তাহাকে কর্ত্তা বলে। যথা—রামো গচ্ছতি।

**বুত্তকত্তা**—যখন ক্রিয়া কর্ত্তানুযায়ী হয়, তখন সেই কর্ত্তাকে বুত্তকত্তা (উক্ত-কর্ত্তা) বলে। যথা,—সূদো ওদনং পচতি (পাচক) ভাত পাক করে)। এস্থলে 'সূদো' (পাচক) এই কর্ত্তার যেই বচন ও পুরুষ হইয়াছে 'পচতি' ক্রিয়ার সেই বচন ও সেই পুরুষ হইয়াছে; সুতরাং 'সূদো' উক্ত-কর্ত্তা।

**অনুত্ত কত্তা**—যখন ক্রিয়া কর্ত্তানুযায়ী না হইয়া কর্ম্মানুযায়ী হয় তখন সেই কর্ত্তাকে অনুত্তক-কত্তা (অনুক্ত-কর্ত্তা) বলে। যথা—সূদেন ওদনো পচ্চতে। এস্থলে 'ওদনো' কর্ম্মের যেই বচন ও পুরুষ হইয়াছে 'পচ্চতে' ক্রিয়ার সেই বচন ও সেই পুরুষ হইয়াছে; সুতরাং 'সূদেন' অনুক্ত কর্ত্তা।

**মুখ্য ও অমুখ্য কত্তা**—যেই কর্ত্তা অন্য কর্ত্তাকে ক্রিয়ায় প্রবর্ত্তিত করে, তাহাকে মুখ্য কত্তা (প্রযোজক কর্ত্তা) এবং যেই কর্ত্তা উক্ত রূপে ক্রিয়ায় প্রবর্ত্তিত হয় তাহাকে অমুখ্য-কত্তা (প্রযোজ্য কর্ত্তা) বলে। যথা—সূদ জেটঠো সূদেন ওদনং পাচেতি (প্রধান পাচক পাচক দ্বারা ভাত পাক করায়)। এস্থলে 'সূদজেট্‌ঠো' মুখ্য কত্তা ও 'সূদেন অমুখ্য-কত্তা।

**কম্মকত্তা**—যে কর্ম্ম কর্ত্তার যত্ন ব্যতীত স্বয়ং সিদ্ধ হয়, তাহার নাম কম্ম-কত্তা (কর্ম্ম-কর্ত্তা)। যথা—কুসূলো সযমেব ভিজ্জতে, এস্থলে (গোলাঘরটি আপনাআপনি ভাঙ্গিয়া পড়িতেছে); সুতরাং 'কুসূলো' কর্ম্ম-কর্ত্তা। কর্ম্ম-কর্ত্তায় প্রথমা বিভক্তি হয়, কিন্তু ক্রিয়া কর্ম্মবাচ্যের ক্রিয়ার আকার ধারণ করে।

## পঠমা

### ৪। কত্তরি পঠমা।

কর্ত্তৃবাচ্যে কর্ত্তৃকারকে (অর্থাৎ উক্ত কর্ত্তায়) প্রথমা বিভক্তি হয়। যথা—রামো গচ্ছতি (রাম যায়)

কর্ম্মবাচ্যে কর্ম্মকারকে ( অর্থাৎ উক্ত কর্ম্মে ) প্রথমা বিভক্তি হয়। যথা—ময়া চন্দো দিস্সতি ( আমা কর্ত্তৃক চন্দ্র দৃষ্ট হয় )।

৫। লিঙ্গত্থে পঠমা।

যেস্থলে ক্রিয়াপদ প্রভৃতি না থাকে, কেবল অভিধেয় (লিঙ্গ) বুঝাইবার নিমিত্ত শব্দ প্রয়োগ করা হয়, সে স্থলে সেই শব্দের উত্তর প্রথমা বিভক্তি হয়। যথা—রুক্খো, লতা, ফলং।

৬। আলাপনে পঠমা।

সম্বোধনে প্রথমা বিভক্তি হয়। যথা—অম্ভো পুরিসো।

৭। অব্যয়যোগে পঠমা।

কতগুলি অব্যয় শব্দের যোগে প্রথমা বিভক্তি হয়। যথা—তস্স সুজাত-কুমারো তি নামং করিংসু।

# কর্ম্মকারক ও দ্বিতীয়া বিভক্তি

৮। যং করোতি তং কম্মং।

কর্ত্তা যাহা করে তাহাকে কর্ম্ম বলে (১)। যথা—রামো চন্দং পস্সতি ( রাম চন্দ্র দেখে )।

(১) কর্ত্তার ইচ্ছা ভেদ কর্ম্ম তিন প্রকার :—

(ক) ইচ্ছিত কম্ম। যথা—বুদ্ধং বন্দে। এস্থলে কর্ত্তা বুদ্ধকে ইচ্ছাপূর্ব্বক বন্দনা করিতেছে।

(খ) অনিচ্ছিত কম্ম। যথা—কণ্টকং মদ্দতি। এস্থলে কর্ত্তা অনিচ্ছা সত্ত্বেও কণ্টক মর্দ্দন করিতেছে।

(গ) ইচ্ছিতানিচ্ছিত কম্ম। যথা—গামং গচ্ছং রুক্খমূলমুপসপ্পতি। এস্থলে কর্ত্তার অভিপ্রায় গ্রামে যাওয়া; সুতরাং গামং 'ইচ্ছিত কম্ম'। বৃক্ষমূলে যাওয়ার অভিপ্রায় কর্ত্তার না থাকিলে ও বৃক্ষ থাকায় বৃক্ষতল দিয়া যাইতে হইতেছে ; সুতরাং রুক্খ মূলং 'অনিচ্ছিত কম্ম'। এইরূপ একই বাক্যে 'ইচ্ছিত' ও 'অনিচ্ছিত' দুই প্রকার কর্ম্ম থাকিলে উভয়কে এক যোগে 'ইচ্ছিতানিচ্ছিত' কর্ম্ম বলে।

৯। কম্মত্থে দুতিয়া।

কর্তৃবাচ্যে কর্ম্মকারকে ( অর্থাৎ অমুক্ত কর্ম্মকারকে ) দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—রামো চন্দং পস্‌সতি।

১০। ক্রিয়া বিসেসনত্তা।

ক্রিয়া বিশেষণে দ্বিতীয়া বিভক্তি হয়। একবচনে ও ক্লীবলিঙ্গেই ইহার প্রয়োগ হইয়া থাকে (২)। যথা—ভিকখূ সুখং ঠিতা ( ভিক্ষু সুখে আছেন )।

১১। কম্মপবচেনীয যুত্তে।

কর্ম্মপ্রবচনীয়ের (৩) প্রয়োগে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—সাধু দেবদত্তো মাতরমনু ( দেবদত্ত মাতার প্রতি সদয় )।

---

(২) ক্রিয়া বিসেসনং যাব তং সব্বং হি নপুংসকে। সিযা চ এক বচনং যথা ভিকখূ সুখং ঠিতা।

(৩) অনু, পতি, পরি ও অভি এই চারিটি অব্যয় সাধারণতঃ ক্রিয়ার পূর্ব্বে বসিয়া উপসর্গ সংজ্ঞক হয়। তাহারা যখন ক্রিয়ার সহিত যুক্ত না হইয়া স্বতন্ত্রভাবে প্রযুক্ত হয়, তখন তাহাদিগের আর উপসর্গ সংজ্ঞা হয় না; তখন তাহাদের কর্ম্মপ্রবচনীয় নাম হয়। কয়েকটা অর্থে ইহাদের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়!

লক্ষণার্থে—রুকখমনুবিজ্জোততে চন্দো ( বৃক্ষে চন্দ্র প্রকাশ পাইতেছে অর্থাৎ বৃক্ষকে লক্ষ্য করিয়া চন্দ্র প্রকাশ পাইতেছে। ) এইরূপ রুকখং পতবিজ্জোততে চন্দো, রুকখং পরিবিজ্জোততে চন্দো, রুকখ মভিবিজ্জোততে চন্দো।

বীপ্সার্থে—রুকখ মনুবিজ্জোততে চন্দো ( বৃক্ষে বৃক্ষে চন্দ্র প্রকাশ পাইতেছে )। রুকখং রুকখং পতিবিজ্জোততে চন্দো, রুকখং পরিবিজ্জোততে চন্দো, রুকখং রুকখভিবিজ্জোততে চন্দো।

ইত্থম্ভূতার্থে—সাধু দেবদত্তো মাতরমনু ( অর্থাৎ দেবদত্ত অন্যের প্রতি অসাধু হইলেও মাতার প্রতি সাধু )। এইরূপ সাধু দেবদত্তো মাতরং পতি, সাধু দেবদত্তো মাতরং পরি, সাধু দেবদত্তো মাতরমভি।

ভাগার্থে,—যদেত্থ মং অনু সিযা তং দীয়তু ( এখানে যাহা আমার ভাগ তাহা আমাকে দেওয়া হউক )। এইরূপ পতি ও পরি এই দুই কর্ম্ম প্রবচনীয়ের উদাহরণও।

সহার্থে—নদি মন্ববসিতা বারানসী ( অর্থাৎ বারানসী নগরী নদীর সহিত একবদ্ধা বা নদীর তীরে অবস্থিত )।

হীনার্থে—অনুসারি পুত্তং পঞ্ঞবা ভিকখূ ( সারিপুত্রের নিম্নে প্রজ্ঞাবান ভিক্ষুগণের স্থান )।

১২। ক্বচি দুতিয়া ছট্ঠীন মথে।

ষষ্ঠ্যর্থে শব্দের উত্তর ক্বচিৎ দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—তং খো পন ভগবন্তং ( সেই ভগবানের )।

১৩। অন্তরা অন্তো তিরো অভিতো পরিতো পটিভা ইচ্চাদীনং যোগে।

অন্তরা, অন্তো, তিরো, অভিতো, পরিতো, পটিভা ইত্যাদি শব্দের যোগে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—অন্তরা নালন্দঞ্চ রাজগহঞ্চ ( নালন্দা এবং রাজগৃহের মধ্যে ), অন্তো রট্ঠং ( রাজ্যের মধ্যে ), তিরো রট্ঠং ( রাজ্যের বাহিরে ), অভিতো গামং ( গ্রামের নিকটে ), পরিতো গামং ( গ্রামের চারিধারে ) ভগবন্তং ইমা গাথায় পটিভংসু।

১৪। ততিয়া সত্তমীনঞ্চ।

তৃতীয়া ও সপ্তম্যর্থে ক্বচিৎ দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—

(ক) মং নালপিসসতি ( সে আমার সহিত আলাপ করে না )।

( খ ) উপ, অনু, অধি, আ পূর্ব্বক বস্ ধাতুর আধারের কর্ম্ম-সংজ্ঞা হয় ও তাহাতে দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—গামমুপবসতি ( গ্রামে বাস করে )। কিন্তু অনাহার অর্থে উপ পূর্ব্বক বস ধাতুর ঐ রূপ হয় না। যথা—বনে উপবসতি ( বনে উপবাস করিয়া আছেন )।

( গ ) অধি পূর্ব্বক সি, ঠা ও আস ধাতুর ও আধারের কর্ম্ম সংজ্ঞা হয়। যথা—গামং অধিতিট্ঠতি ( গ্রামে বাস করে )।

( ঘ ) অভি ও নি পূর্ব্বক বিস ধাতুর যোগে কর্ম্ম-সংজ্ঞা হয়। যথা—গামং অভি নিবিসতি।

( ঙ ) পান অর্থে পা ধাতু ও ভ্রমণার্থে চর ধাতুর যোগে ক্বচিৎ সপ্তম্যর্থে দ্বিতীয়া বিভক্তি হয় ( ১ )। যথা—নদিং পিবতি ( নদী হইতে জল পান করিতেছে ), গামং চরতি (গ্রামে ভ্রমণ করিতেছে )।

---

(১) পানাচরথেসু।

১৫। **সম্পদানে।**

সম্প্রদান অর্থে কচিৎ দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—পচ্চারোচেমি তং ( প্রত্যুত্তরে তোমাকে বলিতেছি।

১৬। **পঞ্চম্যত্থে।**

পঞ্চম্যর্থে কচিৎ দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—পুব্বেন গামং ( গ্রামের পূর্ব্বদিকে )।

১৭। **ধি, বিনা, রিতে** প্রভৃতি অব্যয় যোগে ও দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—ধি ব্রাহ্মণসস হন্তানসস ( ব্রাহ্মণ হন্তাকে ধিক ), সদ্ধম্মং রিতে ( সদ্ধর্ম্ম ব্যতীত ), সতিং বিনা ( স্মৃতি বিনা )।

১৮। **গতি-বুদ্ধি-ভুজ-পঠ-হর-কর-সযাদীনং কারিতে বা।**

কারিত প্রত্যয়ান্ত ( ণিজন্ত বা Causative ) গত্যর্থক, বুদ্ধ্যর্থক, ভোজনার্থক, পঠনার্থক ও শয়নার্থক প্রভৃতি ধাতুর অণিজন্ত অবস্থায় যে পদ কর্ত্তা ছিল তাহার বিকল্পে কর্ম্ম-সংজ্ঞা হয়। ( ১ )। যথা—সামী দাসং ( দাসেন বা ) গামং গাময়তি ( প্রভু ভৃত্যকে গ্রামে পাঠাইয়াছিলেন, উপাসকো ভিকখুং ( ভিকখুনা বা ) ভত্তং ভোজয়তি ( উপাসক ভিক্ষুকে ভাত খাওয়াইতেছে ), আচরিযো অন্তেবাসিকং ( অন্তেবাসিকেন বা ) পালিং পাঠযতি ( আশ্চর্য্য শিষ্যকে পালি পড়াইতেছেন ), সামী দাসং ( দাসেন বা ) কম্মং কারযতি ( প্রভু ভৃত্যকে কাজ করাইতেছেন) হত্থী রোহো ( হত্থিনা বা ) সাযতি।

১৯। **কালদ্ধানমচ্চন্ত সংযোগে।**

অত্যন্ত সংযোগ অর্থাৎ ব্যাপ্তি বুঝাইলে অদ্ধ ( পথ ) ও কালবাচক শব্দের উওর দ্বিতীয়া বিভক্তি হয়। যথা—

দুহাদি ধাতু দ্বিকর্ম্মক।

কালবাচক—মাসং মংসোদনো (এক মাস ব্যাপিয়া খাইবার মাংসোদন), সরদং রমণীযা নদী (শরৎকাল ব্যাপিয়া নদী রমণীয়), মাংস সজঝাযতি (এক মাস ধরিয়া অধ্যয়ন করিতেছে)।

অদ্ধ বা পথবাচক—যোজনং বনরাজী (এক যোজন পথ ব্যাপিয়া বনরাজি)।

## করণকারক ও তৃতীয়া বিভক্তি

## ( Instrumental Case and Third Case ending. )

২০। যেন বা কয়িরতে তং করণং।

কর্ত্তা যদ্দারা ক্রিয়া সম্পাদন করে, তাহার নাম করণ।

২২। করণে ততিয়া।

করণ কারকে তৃতীয়া বিভক্তি হয়। যথা—নেত্তেন চন্দং পসসতি (নেত্র দ্বারা চন্দ্র দেখিতেছে), দত্তের বীহিং লুনাতি (কাস্তে দ্বারা ধান কাটিতেছে)।

২২। কত্তরি চ।

অযুক্ত কর্ত্তায় অর্থাৎ কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে কর্ত্তৃকারকে তৃতীয়া বিভক্তি হয়। যথা—যক্‌খেন দিন্নো বরো (যক্ষ কর্ত্তৃক প্রদত্ত বর), দারকেন চন্দো দিসসতি (বালক কর্ত্তৃক চন্দ্র দৃষ্ট হইতেছে)।

২৩। হেত্বত্থে চ।

হেত্বর্থে ও হেতু শব্দের যোগে তৃতীয়া বিভক্তি হয়। যথা—অন্নেন বসতি (অন্ন খাওয়ার হেতু বাস করে), দানেন ভোগবা হোতি (দানের হেতু ভোগবান হইতেছে), কেন হেতুনা ইধাগতো (কি কারণে এখানে আসিয়াছ)।

২৪। **সত্তম্যত্থে চ।**

সপ্তম্যর্থেও তৃতীয়া বিভক্তি হয়। যথা—পুব্বেন গামং=গামস্মা পুব্বস্মি (গ্রামের পূর্ব্ব দিকে)।

২৫। **যেনঙ্গ বিকারো।**

যে অঙ্গ বিকৃত হওয়াতে অঙ্গীর বিকার লক্ষিত হয়, সেই অঙ্গবাচক শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। যথা—অকিখনা কাণো, পাদেন খঞ্জো।

২৬। **বিসেসনে চ।**

বিশেষণার্থে শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয় (যথা—গোত্তেন গোতমা, জচ্চা বা জাতিষা ব্রাহ্মণো, সুখেন সুপতি, বেগেন গচ্ছতি, পকতিষা অভিরূপো, মধুরেন নাষতি, সমেন ধাবতি, নামেন সুপ্পারকো।

২৭। কখনও কখনও দ্বিতীয়ার্থে তৃতীয়া বিভক্তি হয়। যথা—তিলেহি বপতি=তিলানি খেত্তে বপতি।

২৮। কখনও কখনও প্রথমার্থে তৃতীয়া বিভক্তি হয়। যথা—অত্তনা চ (অর্থাৎ অত্তা এব বা সো এব) অত্তানং সম্মন্নতি।

২৯। কখনও কখনও পঞ্চম্যর্থে তৃতীয়া বিভক্তি হয়। যথা—সুমুত্তা মযং তেন মহাসমণেন বা তমহা মহাসমণমহা।

৩০। অপবর্গ (ফল প্রাপ্তি) বুঝাইলে কাল ও পথবাচক শব্দের পরে তৃতীয়া বিভক্তি হয়। যথা—একেন মাসেন নগরং গচ্ছি (এক মাসে নগরে যাইয়া পৌছিল)।

৩১। যে লক্ষণ বা চিহ্ন দ্বারা কোন ব্যক্তি সূচিত হয়, সেই লক্ষণ বোধক শব্দের উত্তর তৃতীয়া বিভক্তি হয়। যথা—পরিব্বাজকং তিদণ্ডেন অদ্দকিখ)।

৩২। **সহাদি যোগেচ।**

সহার্থ, প্রয়োজনার্থ, হীনার্থ, তুল্যার্থ, শব্দ ও নানা, পুব্ব প্রভৃতি শব্দযোগে তৃতীয়া বিভক্তি হয়। যথা।

**সহার্থে**—পিতা পুত্তেন সহ গচ্ছতি, নিসীদি ভগবা সদ্ধিং ভিক্খু সঙ্ঘেন।

**প্রয়োজনার্থে**—অলং তে ইধবাসেন, কিং তে জটাহি, মণিনা মে অত্থো।

**হীনার্থে**—ধম্মেন বিনা গতি নত্থি, ধম্মেন হীন, রিত্তে সদ্ধম্মেন, একেন উন।

**তুল্যার্থে**—রাগেন সমো অগ্গি নত্থি।

**নানা**—পিযেহি মনাপেহি নানাভাবো।

**পুব্ব**—মাসেন পুব্ব।

**দ্রষ্টব্য :**—নিম্নের উদাহরণগুলিতে তৃতীয়া বিভক্তির প্রয়োগগুলি লক্ষ্য করা উচিত। যথা—সতেন গণ্হ ( একশত মুদ্রা দিয়া ক্রয় কর ), কালেন ধম্ম সবণং ( যথা সময়ে ধর্ম্ম শ্রবণ ), পিযেহি বিপ্পযোগে দুক্খো ( প্রিয়জন হইতে বিচ্ছেদ দুঃখের কারণ )।

## সম্প্রদান কারক ও চতুর্থী বিভক্তি

## (Dative Case and the Fourth Case-ending)

**৩৩। যস্স দাতুকামো রোচতে ধারয়তে বা তং সম্পদানং।**

কর্ত্তা যাঁহাকে দান করিতে ইচ্ছা করেন, যিনি প্রীত হন বা যিনি ঋণদাতা ( উত্তমর্ণ ) তাঁহাদের সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—সমণস্স চীবরং দদাতি ( তিনি শ্রমণকে চীবর দিতেছেন ), সমণস্স রোচতে সচ্চং ( শ্রমণ সত্য ভালবাসেন )।

**৩৪। সিলাঘ হনুট্ঠা সপ ধার পিহ কুধ**

**দূহিস্‌সাসূয্য রাধিক্ খপ্‌পচ্চাস্সুণ অনুপতি-গিণপুব্ব কত্তারোচনত্থ ভদত্থ ভুমত্থালমত্থ মঞ্ঞানদরপ্‌পাণিনি গত্যত্থকম্মণি আসিং-সত্থস্মুতিভিয্য সত্তম্যত্থেস্সু চ।**

(ক) সিলাঘ, হনু, ঠা, সপ, ধার, পিহ, কুধ, দুহ, ইস্স, উসুয়, বধি ও ইক্ষ, পতি পূর্ব্বক সু ধাতু, আ পূর্ব্বক সু ধাতু, অনু পূর্ব্বক গিণ ধাতু এবং পতি পূর্ব্বক গিণ ধাতুযোগে সম্প্রদান কারক হয়। যথা—

(১) সিলাঘ—বুদ্ধস্স সিলাঘতে, ধম্মস্স সিলাঘতে ( তিনি বুদ্ধের এবং ধর্ম্মের প্রশংসা করেন )।

(২) হনু—হনুতে মযহং এব ( সে আমা হইতে নিজকে লুকাইয়া রাখে )।

(৩) ঠা—উপতিট্ঠে সক্যপুত্তানং বড্ঢকি ( শাক্যপুত্র শ্রমণগণকে সূত্রধর সেবা করে )। আচরিয়স্স উপতিট্ঠতি ( তিনি গুরুজনকে সেবা করেন )।

(৪) সপ—মযহং সপতে ( সে আমাকে শাপ দেয় )।

(৫) ধার—সুবণ্ণং মে ধারয়তে ( সে আমার নিকট সোণা ধারে )।

(৬) পিহ—দেবাপি তেসং পিহয়ন্তি ( দেবতারা ও তাহাদিগকে ঈর্ষা করে )। বুদ্ধস্স অঞ্ঞে তিত্থিয়া পিহয়ন্তি ( অন্য বিধর্ম্মিগণ বুদ্ধকে ঈর্ষা করে )।

(৭) কুধ—সো মম কুজ্ঝতি ( সে আমার উপর রাগ করে )।

(৮) দুহ—দুহয়ন্তি দিসানং মোঘো ( বন্যা জেলা সমূহের অপকার করে )।

(৯) উস্সুয়—তিত্থিয়া উস্সুয়ন্তি সমণানং ( পাষণ্ডিকেরা ভিক্ষুদিগকে ঈর্ষা করে )।

(১০) রাধ—আরাধো মে রঞ্ঞো ( রাজা আমার উপর প্রসন্ন )।

(১১) ইক্খ—সো ভিক্খুনো উপসম্পদাপেক্খো (সে ভিক্ষুর নিকট উপসম্পদা বা দীক্ষা আকাঙ্ক্ষা করে)।

(খ) পতি পূর্ব্বক সু ধাতু, আ পূর্ব্বক সু ধাতু, অনু পূর্ব্বক গিণ ধাতু ও পতি পূর্ব্বক গিণ ধাতু যোগে পূর্ব্ব ক্রিয়ার কর্ত্তায় সম্প্রদান কারক হয়:— যথা—ভগবতো (সম্প্রদান) পচ্চস্সোসুং তে ভিক্খূ (ভিক্ষুরা ভগবান যাহা বলিলেন তাহা অনুমোদন করিলেন)। এই উদাহরণে দুইটী বাক্য আছে:— যথা—ভগবা ভিক্খূ এতদবোচ এবং ভিক্খূ ভগবতো পচ্চস্সোসুং; প্রথমোক্ত বাক্যে 'অবোচ' এই ক্রিয়ার কর্ত্তা 'ভগবা', শেষোক্ত বাক্যে 'পচ্চস্সোসুং' এই ক্রিয়া যোগে সম্প্রদান কারক হইয়াছে। সেইরূপ—অসুণন্তি বুদ্ধস্স ভিক্খূ; তস্স ভিক্খুনো জনো অনুগিণাতি; জনো ভিক্খুনো পতিগিণাতি।

(গ) **আরোচনাত্থে**—জ্ঞাপনার্থ শব্দের প্রয়োগে সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—হরি রামস্স আরোচেতি (হরি রামকে জ্ঞাপন করে); আরোচযামি বো ভিক্খবে; আমন্তযামি বো ভিক্খবে।

(ঘ) **নিমিত্তত্থে বা তদত্থে**—তাদর্থ বুঝাইলে অর্থাৎ কোনও বস্তু বা ক্রিয়া যাহার নিমিত্ত অভিপ্রেত হয়, তাহার সম্প্রদানকারক হয়। যথা—হারায় সুবণ্ণং (হারের জন্য সোণা); সো বিমুত্তিযা বুদ্ধং ভজতি (সে মুক্তির জন্য বুদ্ধকে ভজনা করে), উনস্স পরিপূরিয়া; বুদ্ধস্স অত্থায়; যুদ্ধায় সন্নদ্ধো; বহুজন হিতায়, বহুজন সুখায়।

(ঙ) **তুমত্থে**—যে তুমর্থক ক্রিয়া উহ্য থাকে তাহার কর্ম্মে সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—ফলায় উয্যানং যাতি (বালকটি ফলের জন্য বাগানে যায়)।

**দ্রষ্টব্য**—তুং প্রত্যয়ার্থে ও সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—লোকায় কম্পকায় অর্থাৎ লোকং অনুকম্পিতুং।

(চ) **অলমত্থে**—'অলং' অর্থবাচক শব্দের যোগে সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—অলং মল্লো মল্লস্স (বাহু যোদ্ধার সমকক্ষ বাহু যোদ্ধা); অলং

মে রজ্জং ( আমার রাজ্যের নিষ্প্রয়োজন ) ; অলং মে বুদ্ধো ; অলং ভিক্খু পুত্তস্স ; অরহতি মল্লো মল্লস্স ; অলং তে রূপং করণীয়ং, অলং মে হিরঞ্ঞ সুবণ্ণেহি।

(ছ) মঞ্ঞানাদরপ্পাণিনি—অনাদর ( অবজ্ঞা ) বুঝাইলে মঞ্ঞ ধাতুর অবজ্ঞা বোধক অপ্রাণীবাচক কর্ম্মের সম্প্রদান সংজ্ঞা হয়। যথা —কট্ঠস্স ত্বং মঞ্ঞে ( তোমাকে কাষ্ঠের মত মনে করি ); জীবিতং তিণায় ন মঞ্ঞে ( আমি জীবনকে তৃণবৎ জ্ঞান করি না )।

কিন্তু অনাদর ও অপ্রাণী বাচক শব্দ না বুঝাইলে সম্প্রদান সংজ্ঞা হইবে না। যথা—সুবণ্ণং ত্বং মঞ্ঞে ; গদ্রভং ত্বং মঞ্ঞে।

(জ) গত্যত্থে—চেষ্টা বুঝাইলে গমনার্থ ধাতুর কর্ম্মে বিকল্পে সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—অপ্পো সগ্গায় গচ্ছতি ( অল্প লোক স্বর্গে যায় ) ; গামস্স গতো বা গামং গতো।

(ঝ) আসিংসত্থে—যাহাকে আশীর্ব্বাদ বা যাহার মঙ্গল কামনা করা হয় তাহার সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—সুখং তে হোতু ( তুমি সুখী হও ) ; আয়ুস্মতো দীঘায়ু হোতু ; ভদ্দং ভবতো হোতু।

(ঞ) সম্মুতিপপ যোগে—সম্মুতি শব্দের প্রয়োগে যাহার উদ্দেশ্যে সম্মতি দেওয়া হয় তাহার সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—সাধু সম্মুতি মে ( দয়া করিয়া আমাকে অনুমতি দিন )।

(ট) ভিয্যপপ যোগে—ভিয্যো ( অর্থাৎ প্রমাণে অধিক ) শব্দের যোগে যাহার নিকট হইতে অধিক বুঝায় তাহার সম্প্রদান সংজ্ঞা হয়। যথা—ভিয্যো তুট্ঠো ( আরও অধিক আনন্দিত ); ভিয্যো সোমত্তায।

(ঠ) সত্তম্যত্থে—কখনও কখনও সপ্তম্যর্থে সম্প্রদান সংজ্ঞা হয়। যথা:—অহং তব অবিকরোমি ( আমি তোমাকে প্রদর্শন করি ); ভিক্খূনং দূতং পাহেসি।

(ড) উপমা শব্দ যোগে সম্প্রদান সংজ্ঞা হয়। যথা :—উপমং তে করিস্সামি ( আমি তোমাকে উদাহরণ স্থল করিব )।

৩৫। নমো যোগাদিস্বপি চ :—নমো, সোত্থি, স্বাগতং ও কিং প্রভৃতি শব্দের যোগে চতুর্থী বিভক্তি হয়। যথা :—নমো বুদ্ধায় ( বুদ্ধকে নমস্কার ) ; সোত্থি তে ( তোমার শান্তি হউক ) ; স্বাগতং তে ( আপনাকে অভ্যর্থনা করি ) ; কিং বিপ্পটিসারায় ( অনুশোচনার কি দরকার ! )।

## অপাদানকারক ও পঞ্চমী বিভক্তি

## (Ablative case and Fifth case ending)

৩৬। **যস্মাদপেতি ভয়ং আদত্তে বা তদপাদানং—**

যাহা হইতে কোন বস্তু বা ব্যক্তি চলিত, ভীত, গৃহিত, উৎপন্ন, পরাজিত, অন্তর্হিত, রক্ষিত বা আরব্ধাদি হয় তাহাকে অপাদান কারক বলে।

৩৭। **ধাতুনামানমুপসগ্গ যোগাদিস্বপি চ—**

কতকগুলি ধাতু; নাম এবং উপসর্গ যোগেও অপাদান কারক হয়। যথা :

**ধাতু যোগে** :—( ক ) পরা পূর্ব্বক জি ধাতুর প্রয়োগে যাহা অপরাজিত হয় তাহার অপাদান সংজ্ঞা হয়। যথা :—সো পাপা পরাজিয়তি ( পাপ তাহার পক্ষে অসহনীয় ) ; বুদ্ধস্মা পরাজেন্তি অঞ্ঞাতিত্থিযা।

( খ ) প পূর্ব্বক ভূ ধাতুর প্রয়োগে আবির্ভাব-ভূমি অর্থাৎ যেখান হইতে প্রকাশ হইয়াছে তাহার অপাদান সংজ্ঞা হয়। যথা :—গঙ্গা হিমালয়া পভবতি ( গঙ্গা হিমালয় পর্ব্বত হইতে প্রবাহিত হয় )।

(গ) জুগুপ্সার্থ (ঘৃণা) ও প্রমাদার্থ ধাতুর প্রয়োগে যাহাতে জুগুপ্সা বা প্রমাদ হয় তাহার অপাদান সংজ্ঞা হয়। যথা —সো পাপা জিগুচ্ছতি (সে পাপকে ঘৃণা করে); দাসো অত্তনো কম্মা পমজ্জতি (চাকর নিজের কার্য্যে অনবধান।)

**নাম শব্দ যোগে**ঃ—(ক) পভুতি শব্দের যোগে বা পভুতি শব্দের অর্থে অপাদান কারক হয়। যথা —ততো পভুতি (তখন হইতে); যতো সরামি (যখন হইতে আমি স্মরণ করি)।

(খ) অন্যার্থ বোধক শব্দের (অন্য, ভিন্ন, ইতর) যোগে অপাদান সংজ্ঞা হয়। যথা —মিত্তা অঞ্ঞো (বন্ধু ব্যতীত); নাঞ্ঞং দুক্খা; ভিন্নো দেবদত্তা; ব্রাহ্মণস্মা ইতরং।

**উপসর্গ যোগে**ঃ—(ক) অপ (পরিত্যাগ করিয়া), আ (সীমা হইতে) প্রভৃতি উপসর্গের যোগে অপাদান সংজ্ঞা হয়। যথা — অপসালায় আযন্তি বাণিজ্জা (বণিকেরা সভাগৃহ হইতে আসে); আব্রহ্ম লোকা সদ্দোঅব্ভুগচ্ছতি (ব্রহ্মালোকের সীমা হইতে এই শব্দের উৎপত্তি)।

(খ) মুখ্য সদৃশ ও প্রতিদান এই অর্থ বোধক'পতি'উপসর্গের যোগে অপাদান কারক হয়। যথা — বুদ্ধস্মা পতি সারিপুত্তো (অর্থাৎ বুদ্ধ প্রজ্ঞা প্রভৃতি গুণের দ্বারা মুখ্য বা উত্তম এবং সারিপুত্র গুণে বুদ্ধের সদৃশ); ঘতমসস্স তেলস্মা পতিদদাতি (তৈলের পরিবর্ত্তে ঘৃত প্রদান করে)।

৩৮। **রহিতা, রিতে, বিনা, নানা, পুথু** ইত্যাদি শব্দের যোগে পঞ্চমী বিভক্তি হয়। যথা ঃ—রিতে সদ্ধম্মা (প্রকৃত ধর্ম্ম ব্যতীত); রহিতো মাতুজা; নানা কুলা পব্বজিতা, অরিযেহি পুথু গেবাযং।

৩৯। **নিপাত** শব্দের যোগে অপাদান হয়। যথা ঃ—পাসাদং আরুহ্য পস্সতি (সে প্রাসাদে আরোহণ করিয়া দেখে)।

৪০। **রক্খনত্থান মিচ্ছিতং**—রক্ষণার্থক ধাতুর প্রয়োগে যাহা ঈপ্সিত অর্থাৎ যাহা হইতে রক্ষা করা হয় তাহার অপাদান

সংজ্ঞা হয়। যথা :—অন্না কাকং রক্খ ( কাক হইতে অন্ন রক্ষা কর ); উচ্ছতো সিগালে রক্খন্তি খেত্তে ; যবা পটিসেধেন্তি গাবো খেত্তে।

৪১। **যেন বা দস্সনং**—

যাহার অদর্শন ইচ্ছা করে অর্থাৎ যে দেখিতে না পায় এই ইচ্ছা করে, তাহা অপাদান কারক হয়। যথা :—সিস্সো উপজ্ঝায়া অন্তরধাযতি (শিষ্য উপাধ্যায় হইতে পলায়ন করে)।

৪২। **দূরন্তিকদ্ধকাল নিম্মাণত্বা লোপদিসা যোগ বিভত্তারপ্প যোগ সুদ্ধপ্পমোচন হেতু বিবিত্তপ্পমাণ পুব্বযোগ বন্ধন গুণবচন পঞ্হ কথন থোকাকত্তুসু চ**—নিম্ন লিখিত স্থানে অপাদান কারক হয় :—

( ক ) **দূরত্থপ্প যোগে** :—দূরার্থ শব্দের প্রয়োগে। যথা :—কিবদূরো ইতো নলকারগামো ( এখান হইতে নলকার গ্রামের দূরত্ব কত ? ) ; দূরতো আগম্ম ; আরকা তে মোঘপুরিসা ধম্ম-বিনয়া, ধম্ম-বিনয়ং ধম্ম-বিনযেন বা।

( খ ) **অন্তিকত্থে** :—অন্তিকার্থ অর্থাৎ সমীপার্থে। যথা :—অন্তিকং গামা ( গ্রামের নিকট ) ; সমীপং গামা ; সমীপং সদ্ধম্মং ( সদ্ধম্মেন বা )।

( গ ) **অদ্ধকাল নিম্মানে** :—যাহা হইতে পথের ও কালের পরিমাণ হয় তাহার উত্তর অপাদান কারক হয়। যথা —ইতো তিন্নং মাসানং অচ্চয়েন গামং গমিস্সামি ( এখন হইতে তিনমাস পরে গ্রামে যাইব ) ; ইতো একনবুতি কপ্প মথকে।

( ঘ ) **ত্বা লোপে কম্মাধিকরণেসু** :—ত্বা প্রত্যয়ান্ত ক্রিয়াপদ উহ্য থাকিলে উহার কর্ম্মে ও অধিকরণে অপাদান হয়। যথা :—

পাসাদ ওলকেতি ( প্রাসাদে আরোহণ করিয়া অবলোকন করে) ; আসনা বুট্ঠহেয্য—আসনে নিসীদিত্বা বুট্ঠহেয্য।

( ঙ ) **দিস্সাযোগে** ঃ—দিগ্‌বাচক শব্দের যোগে। যথা :—অবীচিতো উপরি ( অবীচি নামক নরকের ঊর্দ্ধে )।

( চ ) **বিভত্তে** ঃ—যাহা হইতে উৎকর্ষ কিম্বা অপকর্ষ বোধ হয়, তদ্বক্তর অপাদান সংজ্ঞা হয়। যথা :—যতো পনীততরো

(ছ ) **আরপ্‌পযোগে** ঃ—বিরামার্থক ধাতুর প্রয়োগে অপাদান সংজ্ঞা হয়। যথা ঃ—পানাতি পাতা বেবমণী ( প্রাণী হত্যা হইতে বিরত থাকা ) ; গাম ধম্মা বিরতি।

( জ ) **সুদ্ধত্থে** ঃ—শুদ্ধার্থে। যথা :—মাতিতো সুদ্ধো ( মাতৃ বংশ হইতে পবিত্র )।

( ঝ ) **পমোচনত্থে** ঃ—প্রমোচনার্থে। যথা ঃ—মুত্তো মার-বন্ধনা ( মারের বন্ধন হইতে মুক্ত )।

( ঞ ) **হেত্বত্থে** ঃ—হেত্বর্থে। যথা ঃ—দুক্খা রোদতি ( দুঃখের দরুণ ক্রন্দন করে )।

( ট ) **বিবিত্তত্থে** ঃ—পৃথকার্থক শব্দের যোগে। যথা ঃ—বিবিত্তো পাপকা ধম্মা ( ধর্ম্ম হইতে পাপ পৃথক )।

( ঠ ) **পমাণত্থে** ঃ—প্রমাণার্থে। যথা ঃ—দীঘ সো নব বিদিত্থি যো ( নয় বিঘৎ দীর্ঘ )।

( ড ) **পুব্বযোগে** ঃ—পূর্ব্ব শব্দের যোগে। যথা ঃ—ততো পুব্বে ( ইতি পূর্ব্বে )।

( ঢ ) **বন্ধনত্থে** ঃ—ঋণবন্ধনার্থে। যথা :—সতস্মা ( সতেন বা ) বন্ধো নরো ( একশত টাকা ঋণের জন্য লোকটি কারাগৃহে আবদ্ধ )।

( ণ ) **গুণবচনে** ঃ—গুণবাচক শব্দের যোগে অপাদান হয়। যথা :—পুঞ্ঞায় সুগতি যন্তি ( পুণ্যের দরুণ তাহারা স্বর্গে যায় )।

(ত) **পণ হে ত্বা লোপে কম্মাধিকরণেসু বা**ঃ—প্রশ্ন ও প্রত্যুত্তরার্থে ত্বা প্রত্যয়ান্ত ক্রিয়ার লোপে কর্ম্ম ও অধিকরণ বিষয়ে বিকল্পে অপাদান সংজ্ঞা হয়। যথা :—অভিধম্মা **পুচ্ছন্তি—অভি**-ধম্মং সুত্বা পুচ্ছন্তি ( অভিধর্ম্ম নামক বৌদ্ধ গ্রন্থ শুনিয়া প্রশ্ন করে )।

(থ) **থোকত্থে**ঃ—স্তোক বা অল্পার্থে। যথা: থোকো ( থোকেন বা ) মুচ্চতি ( আস্তে আস্তে মুক্ত হয় )।

(দ) **অকত্তরি**ঃ—কর্তৃকারক বিহীন স্থানে নিত্য অপাদান হয়। যথা :—বিপুলত্তা কামাবচরস্স কুসলস্স কম্মস্স কতত্তা উপচিতত্তা উস্সন্নত্তা বিপুলত্তা উপন্নং হোতি চক্খুবিঞ্ঞাণং ( Eye-consciousness aries out of enormous merits arising out of Kāmaloka).

## স্বামী বা সম্বন্ধ পদ ও ষষ্ঠী বিভক্তি

## (Possessive case and Sixth case-ending)

৪৪। **যস্স বা পরিগ্গহো তং সামী**।

নিম্নলিখিত অর্থে **স্বামী পদ** বা সম্বন্ধ পদের ব্যবহার হয়। যথা :-

(ক) **ধন**—ভিক্খুনো চীবরং।

(খ) **অধিপতি**—নরানাং ইন্দো ( লোকগুলির অধিপতি )

(গ) **সামীপ্য**—নগরস্স সমীপং।

(ঘ) **রাশি**—সুবণ্ণস্স রাশি।

(ঙ) **অঙ্গপ্রত্যাঙ্গাদি**—রুক্খস্স সাখা ( গাছের শাখা )

### ছট্ঠী ( ষষ্ঠী )

৪৫। **সামীস্মিং ছট্ঠী**—সম্বন্ধে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :-আচরিয়স্স সাবকো ( আচার্য্যের শিষ্য )।

৪৬। **হেতু** শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—বুদ্ধস্স হেতু।

৪৭। **তুল্যার্থে** (তুল্য, সদৃশ, সমান) শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—পিতুস্স সদিসো (পিতার সদৃশ)।

৪৮। **অন্ত প্রত্যয়ান্ত** শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—মুসাবাদস্স ওত্তপ্পং।

৪৯। **গুণবাচক** ঃ— শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—পঞ্ঞায পটুভাবো।

৫০। **সুহিতার্থ** ঃ—তৃপ্ত্যর্থক ধাতুর করণ কারকে বিকল্পে ষষ্ঠী বিভক্তি হয়। যথা ঃ—ফলানং (ফলেন বা) তিত্তো।

৫১। কতগুলি **নিপাত যোগেও** ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—বসলস্স কত্বা (এখানে কত্বা Verbal indeclinable)।

কিদন্ত ক্রিয়ার প্রয়োগে কর্ত্তায় ও কর্ম্মে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—রামস্স গমনং—কর্ত্তৃ কারকে ষষ্ঠী ; কম্মস্স কত্তারো—কর্ম্ম কারকে ষষ্ঠী।

* যেখানে কর্ত্তা ও কর্ম্ম উভয় স্থানেই ষষ্ঠী বিভক্তি হইতে পারে, সেখানে কেবল কর্ম্মে ষষ্ঠী বিভক্তি হয়, কর্ত্তায় হয় না। যথা—দুদ্ধস্স পানং সুসুনা (The drinking of the milk by the baby). এখানে 'পানং' এই কৃদন্ত পদের প্রয়োগে, 'পান করা' ক্রিয়ার কর্ত্তা 'সুসু' ও কর্ম্ম 'দুগ্ধ' এই দুই শব্দেই ষষ্ঠী বিভক্তি হইতে পারে ; কিন্তু কেবল কর্ম্ম 'দুগ্ধ' শব্দে ষষ্ঠী বিভক্তি হইল, কর্ত্তা 'সুসু' শব্দে হইল না।

ক্ত (কৃত) প্রত্যয়ের যোগে কর্ম্ম বাচ্যে কর্ত্তায় ষষ্ঠী বিভক্তি হয় ; যথা : — রঞ্ঞো সম্মতো

আবার কৃত প্রত্যয় প্রয়োগে কতকগুলি ক্রিয়ার ষষ্ঠী বিভক্তি হয় না। যথা :—

* যদা কিতক যোগে কত্তরি কম্মনি চ একত্থনে ছট্‌ঠী সম্পত্তা তদা কম্মত্থে ছট্‌ঠী।

| | | |
|---|---|---|
| কর্ত্তা— | ত, | ময়া দেসিতো। |
| | তব্ব, | পালেতব্ব ভিক্খুনীহি সিক্খা |
| কর্ম্ম— | তবন্তু, | রথং কতবা। |
| | তাবী, | রথং কাতবী। |
| | ত্বা, | রথং কত্বা। |

**ব্যত্যয়**—বসলস্স কত্বা অর্থাৎ বসলং কত্বা।

আন—রথং করান।

মান—রথং কুরুমানো।

ণুক—পসব ঘাতুকো।

৫২। **ছট্ঠী চ**—কখনও কখনও তৃতীয়া ও সপ্তমী বিভক্তির স্থলে ষষ্ঠী বিভক্তির প্রয়োগ হয়। যথা—পুপ্ফস্স (পুপ্ফেন) বুদ্ধং যজতি (পুষ্পের দ্বারা বুদ্ধের অর্চ্চনা করে)।

৫৩। **কিমলত্থে**ঃ—কিং এবং অলং শব্দের যোগে ষষ্ঠী বিভক্তি হয়। যথা ঃ—তস্স অলং; কিং তস্স অর্থাৎ কিং তেন।

৫৪। **সত্তম্যত্থে**ঃ—কখনও কখনও সত্তমী বিভক্তির স্থলে ষষ্ঠী বিভক্তির প্রয়োগ হয়। যথা ঃ—কুসল নচ্চ গীতস্স (নৃত্য গীতে দক্ষ)। খত্তুং প্রত্যয়ের প্রয়োগে ষষ্ঠী বিভক্তি বিভক্তি হয়। যথা ঃ—মাসস্স দিক্খত্তুং ভুঞ্জতি (মাসে দুইবার আহার করে)।

৫৫। **তুতিয়াপঞ্চমীনং চ** :—**সত্যত্থ ইস্সু ইচ্ছাযং দযদানং গতি রক্খনেস্সু ইচ্চাদীনং যোগে**। স্মৃত্যর্থ বাচক, ইচ্ছার্থ বাচক, ইস্সু ও দানার্থ, গত্যর্থ ও রক্ষণার্থ বাচক ইত্যাদি ধাতুর যোগে ষষ্ঠী বিভক্তি হয়। যথা :—মাতুযা সরতি, এই পদে দ্বিতীয়ার্থে ষষ্ঠী হইয়াছে। পিতুস্স ইচ্ছতি—পিতরং ইচ্ছতি; তেলস্স দযতি (তৈল প্রদান করে); তেলস্স রক্খতি (তৈল সঞ্চয়ার্থে রাখে)।

৫৬। **করোতিস্স স পতিযনে** :—সংস্কার অর্থে

বুঝাইলে 'কর' ধাতুর যোগে কর্ম্মে দ্বিতীয়ার্থে বিকল্পে ষষ্ঠী বিভক্তি হয়। যথা:—উদকস্স পতি করুতে অর্থাৎ উদকং অভিসঙ্খরোতি।

৫৭। **পঞ্চমত্থে**:—পঞ্চমী বিভক্তির অর্থে কচ্চিৎ ষষ্ঠী বিভক্তি হয়। যথা—সব্বে তসন্তি দণ্ডস্স (সকলে দণ্ডকে ভয় করে)।

৫৮। **অনাদরে চ—**

অবজ্ঞা বা অনাদর বুঝাইলে অবজ্ঞেয়ের উত্তর ষষ্ঠী ও সপ্তমী বিভক্তি হয়। যথা—গোপা রোদন্তস্স (বা রুদন্তস্মিং) দারকে পব্বজি।

(ইংরাজীতে এইরূপ বাক্যকে Genitive ও Locative Absolute বলে)।

৫৯। **নিদ্ধারণে চ—**

জাতি, গুণ (বা দোষ) ক্রিয়া, অথবা সংজ্ঞা দ্বারা সমুদয় স্বজাতীয় হইতে একের যে পৃথক করণ, তাহাকে নির্দ্ধারণ কহে।

যাহা হইতে নির্দ্ধারণ করা যায় তাহার উত্তর সপ্তমী ও ষষ্ঠি বিভক্তি হয়। যথা—জাতি দ্বারা—নরাণং (নরেসু) খত্তিযো সূরতরো; গুণ দ্বারা —কণ্হা গাবীনং (গাবীসু) সম্পন্ন খীরতমা; ক্রিয়াদ্বারা—পথিকানং (পথিকেসু বা) ধাবং সীঘতমো; সংজ্ঞা দ্বারা—ব্রাহ্মণানং (ব্রাহ্মণেসু বা) দেবদত্তো পণ্ডিতো। কখনও কখনও প্রথমা বিভক্তির পরিবর্ত্তে সপ্তমী বিভক্তি হয়। যথা—ইদম্পিস্স হোতি সীলস্মিং (সীলং বা)।

৬০। **সামিস্সরাধিপতি দায়াদ সক্খি পতিভূ পসূত কুসলেহি চ—**

সামি, ইস্সর, অধিপতি, দায়াদ সক্খি, পতিভূ, পসুত এবং কুসল, এই সকল শব্দের যোগে সপ্তমী ও ষষ্ঠী বিভক্তি হয়। যথা—গোণানং (গোণেসু বা) সামী; রাজাসনস্স (রাজাসনেসু বা) দায়াদো; গোণানং পতিভূ।

## অধিকরণকারক ও সপ্তমী বিভক্তি

## (Locative case and Seventh case-ending)

৬১। **যো' ধারো তমোকাসং।**

ক্রিয়ার আধারকে অধিকরণ কহে।

আধার অধিকরণ চারিপ্রকার। যথা—**ওপসিলেসিকো** (ঐকদেশিক অর্থাৎ এক দেশ)—ঘটেসু বারি (ঘটের জল); সলিলে মচ্ছা (জলের মাছ); **বিসয়** (বৈষয়িক)—বিজ্জায় উস্সুকো (বিদ্যা বিষয়ে অনুরাগ); ধম্মে সুধম্মতায়; **অভ্যাস** (সান্নিধ্য)—নদিয়ং সস্সং (নদীর তীরের শস্য); **ব্যাপক :**—খীরে মধুরসো (দুগ্ধের সমস্ত স্থান ব্যাপিয়া মিষ্টি আছে)।

৬২। **ওকাসে সত্তমী।**

অধিকরণ কারকে সপ্তমী বিভক্তি হয়। যথা—সো গামে বসতি।

৬৩। **"কম্ম করণ নিমিত্তত্থেসু সপ্তমী"'তি সত্তমী।**

**কম্মত্থে** :—গহ, চুবি (চুম্বন করা) এবং অভি পূর্ব্বক বদি ধাতুর যোগে সপ্তমী বিভক্তি হয়। যথা—বাহাসু গহেত্বা (বাহুদ্বয় ধরিয়া); মুদ্ধনি চুম্বিত্বা; ভিক্খূসু অভিবাদেন্তি।

৬৪। **করণে ভিক্খাচারে গম্যমানে।**

করণার্থে ভিক্ষা করা অর্থ বুঝাইলে সপ্তমী বিভক্তি হয়। যথা—পত্তেসু পিণ্ডায় চরন্তি (ভিক্ষার্থে পাত্র হস্তে বিচরণ করে)।

৬৫। **নিমিত্তত্থে সত্তমী :—**

কর্ম্মের সহিত সম্বন্ধ থাকিলে নিমিত্ত বোধক শব্দের উত্তর বিকল্পে সপ্তমী বিভক্তি হয়। যথা :—কুঞ্জরো দন্তেসু হঞ্ঞতে (দন্তের জন্য হস্তী বধ করা হয়)।

৬৬। **সম্পদানে চ।**

কখনও কখনও সম্প্রদানার্থে সপ্তমী বিভক্তি হয়। যথা—সংঘে দিন্নং মহাফলং হোতি ( ভিক্ষু সঙ্ঘকে দান করিলে মহা পুণ্য হয় )।

৬৭। **পঞ্চম্যত্থে চ।**

পঞ্চম্যর্থে কখনও কখনও সপ্তমী বিভক্তি হয়। যথা—কদলীসু গজং রক্খতি (He keeps off the elephant from the plaintain trees.)

৬৮। **কাল-ভাবেসু চ!**

কাল ও ভাবার্থে সপ্তমী বিভক্তি হয়।

যথা :—(১) **কালার্থে**—পুব্বণ্হে সময়ে গতো, সায়ণ্হে সময়ে আগমিস্সতি।

(২) **ভাবার্থে**—যেই ক্রিয়ার কাল দ্বারা অন্য ক্রিয়ার কাল নিরূপিত হয় তাহার উত্তর সপ্তমী বিভক্তি হয়। যথা :—সঙ্ঘেসু ভোজীয়মানেসু গতো। এস্থলে ভিক্ষুদের ভোজন ক্রিয়া দ্বারা কাহারও গমন ক্রিয়া জ্ঞাপন করা হইতেছে। "সঙ্ঘেসু ভোজীয়মানেসু"—এস্থলে **ভাবে** সপ্তমী হইয়াছে।

যেখানে এক কার্য্য না হইলে অপর কার্য্য হয় না, সেখানেও ভাবে সপ্তমী বিভক্তি হয়। তস্মিং গতে অহং গমিস্সামি ( সে গেলে আমি যাইব )।

৬৯। **উপাধ্যধিকিস্সর-বচনে।**

অধিকার্থ বাচক "উপ" উপসর্গের যোগে এবং ঈশ্বরার্থ বাচক "অধি" উপসর্গের যোগে সপ্তমী বিভক্তি হয়।

(১) **অধিকার্থে—**উপনিক্খে কহাপণং ( নিক্খের অধিক কহাপণ )।

(২) **ঈশ্বরার্থে**—অধিদেবেসু বুদ্ধো (সমস্ত দেবগণের মধ্যে বুদ্ধ শ্রেষ্ঠ)।

৭০। **মণ্ডিতুস্সুক্কেসু ততিয়া চ।**

মণ্ডিতার্থে ও উৎসুকার্থে তৃতীয়া ও সপ্তমী বিভক্তি হয়। যথা :—
ঞাণে পসন্নো (জ্ঞানে প্রসন্ন), ঞাণে উস্‌সুক্কো (জ্ঞানে উৎসাহ যুক্ত, অর্থাৎ, জ্ঞান লাভে উৎসাহিত)।

৭১। **অনাদরে চ।**

(ষষ্ঠী বিভক্তি দ্রষ্টব্য)।

৭২। **নিদ্ধারণে চ।**

(ষষ্ঠী বিভক্তি দ্রষ্টব্য)

৭৩। **সামিস্সাধিপতি দায়াদ সক্খি পতি ভূপসুত কুসলেহি চ।**

(ষষ্ঠী বিভক্তি দ্রষ্টব্য)।

## Exercise

1. Explain in English the following rules and illustrate their uses by suitable examples.

(i) Sahādi yoge tatiyā. (ii) Niddhāraṇe chaṭṭhī or sattamī. (iii) Hetu atthe pañcamī and tatiyā. (iv) Kālabhāvesu sattamī. (v) Namo yoge catutthī. (vi) Tumatthe catutthī. (vii) Visesaṇe tatiyā. (viii) Anādare chaṭṭhī and sattamī. (ix) Kattari tatiyā. (x) Nimittātthe catutthī. (xi) Sattamī atthe tatiyā. (xii) Bhāve sattamī. (xii) Kammappavacanīyayutte dutiyā.

2. Frame short sentences in Pāli to illustrate the use of any three of the following :—

(i) Namoyoge catutthī. (ii) Kālabhāvesu sattamī. (iii) Niddhāraṇe chaṭṭhī. (iv) Visesaṇe tatiyā.

3. State the general rules for the use of either the instrumental or the locative case.

# CHAPTER II

## ক্রিয়া ( Verb )

১। সংজ্ঞা—যাহা দ্বারা হওয়া, করা, যাওয়া, দেখা ইত্যাদি বুঝায়, তাহাকে * ক্রিয়া বলে। যথা—রামো গচ্ছতি।

২। ক্রিয়া দ্বিবিধ :—আখ্যাত ও কিদন্ত ( কৃদন্ত )। ধাতুর উত্তর তি, অন্তি প্রভৃতি বিভক্তি প্রযুক্ত হইয়া যে ক্রিয়াপদ উৎপন্ন হয় তাহাকে **আখ্যাত ক্রিয়া** এবং ধাতুর উত্তর ণ, যু, ণ্ব, তু প্রভৃতি কৃৎ প্রত্যয় যুক্ত করিয়া যে ক্রিয়াপদ রচিত হয় তাহাকে **কৃদন্ত ক্রিয়া** বলে।

৩। পালিতে ধাতু সকল আট ভাগে বিভক্ত। যথা—ভূবাদি, রুধাদি, দিবাদি, স্বাদি, কিযাদি, গহাদি, তনাদি এবং চুরাদি। ইহাদের এক এক শ্রেণীকে গণ বলে।

### §আখ্যাত

৪। ধাতুর উত্তর আট প্রকারের ক্রিয়া বিভক্তি প্রযুক্ত হয়। যথা—বত্তমান ( Present ), পঞ্চমী ( Imperative ), সত্তমী (Optative); পরোক্খা (Past perfect), হিয়ত্তনী (Past Imperfect), অজ্জতনী (Aorist), ভবিস্সন্তি (Future ) এবং কালাতিপত্তি (conditional)।

* cf. অদব্বভূতং কত্তাদিকারকগ্গামা সাধিযং কত্তুকম্মাদিং পদত্থং তন্নিদ্দ ক্রিয়ামিচ্ছন্তি অর্থাৎ কর্তৃ কর্ম্মাদি কারক সমূহের দ্বারা সাধনীয় কর্তৃ ও কর্ম্মধাপেক্ষিত অদ্রব্যভূত যে পদ তাহাকে ক্রিয়া বলে।

§ যং তিকালং তিপুরিসং ক্রিয়াবাচি তিকারকং,
অতিলিঙ্গং দ্বিবচনং তদাখ্যাতন্তি বুচ্চতি,।

ইহাদিগের মধ্যে পাঁচটিতে ক্রিয়ার কাল ( tense ) সূচিত হয়। যথা—বত্তমানা, পরোকখা, হিয়ত্তনী, অজ্জতনী, ভবিস্সন্তি।

অবশিষ্ট তিনটীতে ক্রিয়ার প্রণালী ( mood ) সূচিত হইয়া থাকে ; যথা—পঞ্চমী, সত্তমী এবং কালাতিপত্তি।

৫। আখ্যাত ক্রিয়া পুরুষ ভেদে তিন প্রকার ; যথা—পঠম (প্রথম) মজ্‌ঝিম ( মধ্যম ) ও উত্তম পুরিস ( পুরুষ ) এবং বচন ভেদে দুই প্রকার ; যথা একবচন এবং বহুবচন।

৬। পালিতে ক্রিয়ার বাচ্যানুসারে তিন প্রকার রূপ হয়—কত্তু ( কর্ত্তৃবাচ্য ), কম্ম ( কর্ম্মবাচ্য ) ও ভাব ( ভাববাচ্য )।

## ক্রিয়া বিভক্তির ব্যবহার-বিধি

৭। [১]বত্তমান ( Present )—বর্ত্তমান ( present tense ) যে ক্রিয়া আরম্ভ করা হইয়াছে, অথচ এখনও শেষ হয় নাই সেই ক্রিয়ার কাল বুঝাইতে বত্তমানা ( Present Indefinite বা Present Progressive ) বিভক্তির প্রয়োগ হয় যথা—রামো গচ্ছতি।

নিত্য ঘটনা ( যাহা সকল কালেই বর্ত্তমান বলা যাইতে পারে ) বুঝাইলেও বত্তমানা বিভক্তি ব্যবহৃত হয়। যথা—পব্বতা তিট্‌ঠন্তি ( পর্ব্বত সকল স্থির থাকে ) ; নদী বহন্তি ( নদীগুলি বহে ) এখন এবং সকল কালে )।

উপাখ্যানে অতীত ঘটনা বুঝাইতেও বর্ত্তমান বিভক্তি প্রযুক্ত হয় ( ইংরেজীতে ইহাকে Historical present বলে। ) যথা—তদা

(১) কালোতীত বত্তমানানাগত ক্রিয়ালক্খণো,
পচ্চুপ্পন্নো মতো কালো আরদ্ধানিট্‌ঠিতে ক্রিয়ে।
ক্রিয়া সন্তান বিচ্ছেদে কালোতীতোতি গম্যতে,
অনাগতো অনারদ্ধে ক্রিয়ায় তু পত্তীয়তে।

(১) বত্তমানা পচ্চুপ্পন্নে।

বোহারং বোধিসত্তো করন্তো বিচরতি (তখন বোধিসত্ত্ব ব্যবসা করিয়া বেড়াইতেন)।

বর্ত্তমান সামীপ্য বুঝাইলে ভবিষ্যতে এবং অতীতে ও বর্ত্তমান বিভক্তি প্রযুক্ত হয়। যথা—ইদানী অহং আগচ্ছামি—আমি এই আসিয়াছি (Recent Past) বা আসিতেছি (Immediate Future)

প্রশ্ন বুঝাইলে সাধারণতঃ বর্ত্তমান বিভক্তি ব্যবহৃত হয়। যথা—কিং করোমি (কি করিব?) বা (কি করি?) কদা গচ্ছামি (কখন যাইব?) কথং বদামি (কেন বলিব?); কুথ গচ্ছামি (কোথায় যাইব?) (কোথায় যাই?)।

যাব (যাবদ্) শব্দের যোগে ও ভবিষ্যতে বর্ত্তমানা বিভক্তি হয়। যথা—যাব অহং ন আগচ্ছামি তাব সো পাসাদে বসতু।

## অতীত কাল ( Past Tense )

## ( পরোক্খা, হীযত্তনী ও অজ্জতনী )

### ৮। অপ্পচ্চক্খে পরোক্খাতীতে।

যেই ক্রিয়া বহুদিন হইল সমাপ্ত হইয়া গিয়াছে, তাহার কাল বুঝাইতে পরোক্খা বিভক্তি ব্যবহৃত হয়। যথা—ভত্তকারকো ওদনং পপচ।

### ৯। হীয়োপ্পভুতি পচ্চক্খে হীযত্তনী।

গতকল্য প্রভৃতি প্রত্যক্ষ বা অপ্রত্যক্ষে অতীতকালে হীযত্তনী বিভক্তি হয়। যথা—রামো অপচা।

### ১০। সমীপে অজ্জতনী।

অদ্য হইতে অল্প অতীত কাল বুঝাইলে ধাতুর উত্তর অজ্জতনী বিভক্তি হয়। যথা—দেবদত্তো পচি।

যে কোন কাল বুঝাইতে 'মা' এই অব্যয়পদের সহিত হীযত্তনী, অজ্জতনী ও পঞ্চমী বিভক্তি ব্যবহৃত হয়। যথা—মা গমা, মা গচ্ছি, মা গচ্ছাহি।

· দ্রষ্টব্য :—যে কোন কাল বুঝাইতে 'মা এই অব্যয় পদের সহিত সপ্তমী বিভক্তি ও প্রযুক্ত হয়। যথা—মা আচিকেখয্যাসি।

ভবিস্‌সন্তি ( Future )

১১ অনাগতে ভবিস্‌সন্তি।

অনাগত বা ভবিষ্যৎ কাল বুঝাইলে ভবিস্সন্তি বিভক্তি ব্যবহৃত হয়। যথা—অহং গমিস্সামি।

পঞ্চমী ( Imperative Mood )

১২। আণত্যাসিট্ঠেনুত্তকালে পঞ্চমী।

অনুজ্ঞা ও আশীর্ব্বাদার্থে সমীপ কালে কিম্বা অনুক্তকালে ধাতুর উত্তর পঞ্চমী বিভক্তি হয়। যথা। সুখী ভব ( সুখী হও ), মাগচ্ছ ( তুমি যাইও না )।

১৩। নিমন্ত্রণ ( invitation ), অনুরোধ (request, entreaty), প্রার্থনা ( prayer ), উপদেশ ( advice ), ইচ্ছা ( desire ) এই সকল অর্থে পঞ্চমী হয়। যথা—নিমন্ত্রণ—ইধ আহারং ভুঞ্জ ; অনুরোধ—ভন্তে ভগবা অপ্পোস্সুক্কো বিহরতু অধিবাসেতু নো ভন্তে ভগবা তুণ্‌হি ভাবেন ; প্রার্থনা—সীলং দেথ মে ভন্তে ; উপদেশ—সচ্চং ব্রূহি, ন ভজে পাপক মিত্তে, ন ভজে পুরিসাধমে ; ইচ্ছা—এতেন সচ্চেন সুবত্থি হোতু।

(সপ্তমী ( Optative

১৪। অনুমতিপরিকপ্পত্থেসু সত্তমী।

অনুমতি ও পরিকল্পনার্থে ( অর্থাৎ সম্ভাবনার্থে ) ধাতুর উত্তর সত্তমী বিভক্তি প্রযুক্ত হয়। যথা, অনুমতি—ত্বং ইদানি গচ্ছেয্যাসি, পরিকল্পনার্থে—অপি চ নাম গচ্ছেয্যামি ( I may go )

---

(১) পচ্ছিমো'তীত রত্তিয়া যামো অদ্ধমমুস্স বা,
কালো সিযাত্যজ্জতনো বেয্যাকরণ দস্সনং।

(২) মা-যোগে সব্ব কালে চ।

১৫। উচিত, অনুজ্ঞা, ইচ্ছা এই সকল বুঝাইলে সত্তমী বিভক্তি হয়। যথা, উচিত—বিবাদং ন করেয্যাসি অনুজ্ঞা—ত্বং পন ইতো পট্ঠায় ওবাদানুসাসনিযং দদেয্যাসি, ইচ্ছা—অহং ইমং তুয্হাকং ভাজেত্বা দদেয্যং।

১৬। ক্রিয়াদ্বয়ের কার্য্য কারণভাব cause anb ("eflect) বোধ হইলে; উভয় ক্রিয়ার ভবিষ্যৎ সত্তমী হয়। যথ—সচে সো আগচ্ছেয্যাসি অহং গচ্ছেয্যামি।

## কালাতিপত্তি

### ১৭। ক্রিয়াতিপন্নেতীতে কালাতিপত্তি।

ক্রিয়ার অনিষ্পত্তি বুঝাইলে, অতীতকালে ধাতুর উত্তর কালাতিপত্তি বিভক্তি হয়। যথা—সচে সো যানং অলভিস্স অগচ্ছিস্স (গাড়ী পাইলে সে যাইবে।

## সকর্ম্মক ও অকর্ম্মক

১৮। ধাতু দুই প্রকার—সকম্মক ( সকর্ম্মক ) ও অকম্মক (অকর্ম্মক)

( ১ ) সকম্মক ( Transitive )—কর্ত্তৃবাচ্যে যে ধাতুর কর্ম্ম অন্বেষিত হয়, তাহার নাম সকর্ম্মক ধাতু।

( ২ ) অকর্ম্মক (Intransitive (—কর্ত্তৃবাচ্যে যে ধাতুর কর্ম্ম অন্বেষিত হয় না, তাহার নাম অকর্ম্মক ধাতু।

দ্রষ্টব্য—ইংরেজী ব্যাকরণে অকর্ম্মকরূপে পরিগণিত কতকগুলি ধাতু পালি ব্যাকরণে কর্ম্ম থাকা নিবন্ধন সকর্ম্মক বলিয়া গৃহীত হয়। ইংরাজীতে "To go" অকর্ম্মক, কিন্তু পালিতে গম্ ধাতু সকর্ম্মক। যথা—গামং গচ্ছতি (He goes to the village)।

---

(১) বিরুদ্ধ সন্নিধানা বা হেতু বেকল্লতো পি বা,
ক্রিযাযাভবনং যত্তং ক্রিযাতিপন্নমিচ্ছিতং।

(২) কত্তু বাচিনি ধাতুম্হি যস্মিং কম্মং গবেস্সতে,
সকম্মকোতি সে ঞেয্যো তদিরুদ্ধো অকম্মকো।

১৯। কখনও কখনও কতকগুলি অকর্ম্মক ধাতু সকর্ম্মকরূপে ব্যবহৃত হয় যথা—

(ক) উপসর্গ যোগে যথা—মহিদ্ধিনা তাপসেন রাগো অভিভূয়তে।

(খ) কারিত (ণিজন্ত) প্রত্যয় প্রয়োগে[২]। যথা—দারকো অস্সং ধাবয়তি, ভিক্খু রাগাদিদূসকগ্গং ভাবেতি।

২০। কখনও কখনও সকর্ম্মক ধাতুও অকর্ম্মকরূপে ব্যবহৃত হয়[৩] যথা—গেহে দেবদত্তেন পচ্চতে।

## দ্বিকম্মক ধাতু (দ্বিকর্ম্মক ধাতু)।

২১। যে সকল সকর্ম্মক ধাতুর দুইটী কর্ম্ম থাকে, তাহাদিগকে দ্বিকর্ম্মক ধাতু বলে। নিম্নলিখিত ধাতুগুলি দ্বিকম্মক। দুহ্ (to milk). যাচ (to beg)' রুধি (to obstruct, to confine), পুচ্ছ (to question), ভিক্খ (beg), সাস্ (to instruct), বচ (speak), নী (to take)' বহ (to carry) এবং হর (to carry) উপরোক্ত দুইটি কর্ম্মের মধ্যে যাহা ক্রিয়ার দ্বারা মুখ্যভাবে অন্বেষিত হয় তাহাকে **প্রধান কর্ম্ম** (Direct object) এবং যাহা ক্রিয়ার দ্বারা গৌণভাবে অন্বেষিত হয় তাহাকে **অপ্পধান কম্ম** (Indirect object) কহে। যথা— গোপালেন গো (অপ্পধানং কম্ম) খীরং (পধান কম্ম) দুয্হতে (দুগ্ধ বা), যাচকেন ধনী

[১] উপসগ্গবসা কোচি অকম্মকোপি সকম্মকো,
যথাভিভূযতে রাগো তাপসেন মহিদ্ধিনা।

[২] অকম্মকাপি হেত্বত্থপ্পচ্চযন্তা সকম্মকা,
তং যথা ভিক্খু ভাবেতি মগ্গং রাগাদি দূসকং।

[৩] কম্মাবচনীচ্ছাযং নবিরুজ্ঝবতি সকম্মকা,
ভাবে পিত তং যথা গেহে দেবদত্তেন পচ্চতে।

[৪] দুহ যাচ রুধি পুচ্ছ ভিক্খ সাস্ বচাদয়ো,
নী বহ হরাদয়ো চ উভযেতে দ্বিকম্মকা।

ধনং যাচীযতে (যাচিতো বা) গোপালেন বজো গাবং রুজ্যতে (রুদ্ধো বা), সিস্সেন গরু ধম্মং পুচ্ছীযতে (পুট্ঠো বা), বিপ্পেন জনো তণ্ডুলং ভিক্খীযতে (ভিক্খিতো বা), আচরিযেন সিস্সো ধম্মং অনুসাসীযতে (অনুসিট্ঠো বা)' পণ্ডিতেন জনো কত্তব্বং (বুত্তো বা)' রঞ্ঞো গামো সহস্সং দণ্ডীযতে (দণ্ডিতো বা)' মালাকরেন রুক্খো পুপ্ফং অবচীযতে (অবচিতো বা)' গোপালিকায দধি নোনীতং মথীযতে (মথিতং বা)' সূদেন তণ্ডুলা ওদনং পচ্চতে (পক্ক বা) দাসেন ভারো (পধান কম্ম) গামং (অপ্পধান কম্ম) নীযতে (নীতো বা), দাসেন ভারো গামং হরীযতে (হটো বা)' দাসেন ভারো গাম বুয্হতে (বুল্হো বা)' ব্যাধেন মিগা গামং আকড্ঢীযতে (আকড্ঢিতো বা)।

## বাচ্য

২২। বাচ্য ত্রিবিধ—কত্তা (কর্তৃবাচ্য) কম্মং (কম্মবাচ্য)' ভাবো (ভাব বাচ্য) (১)।

সকর্ম্মক ক্রিয়া কর্তৃবাচ্যে এবং কর্ম্ম বাচ্যে এবং অকর্ম্মক ক্রিয়া কর্তৃ বাচ্যে ও ভাববাচ্যে প্রকাশ করা যায় (২)।

২৩। কর্তৃবাচ্য (Active Voice) যে স্থলে কর্ত্তা সাক্ষাৎ সম্বন্ধে ক্রিয়ার সহিত অন্বিত হইয়া প্রধান ভাবে প্রতীত হয়, উহাকে কর্তৃবাচ্য বলে। যথা—সূদো ওদনং পচতি।

কর্ম্মবাচ্য (Passive Voice)—যে স্থলে কর্ম্ম সাক্ষাৎ সম্বন্ধে ক্রিয়ার সহিত অন্বিত হইয়া প্রধান ভাবে প্রতীত হয়' উহাকে কম্মবাচ্য বলে। যথা—সূদেন ওদনো পচ্চতে।

---

[১] আখ্যাত প্পচ্চয়া সদ্দে ভবেয্যুং সাধনত্তযে,
কত্তা কম্মং চ ভাবো চ সাধনানীধ বুচ্চরে।

[২] সকম্মকম্হা ধাতুম্হা কত্তু কম্মেসু হোতি তে,
ন ভাবে কম্মরহিতম্হা কত্তু-ভাবেসু না পরে।

ভাববাচ্য—( Reflective Voice )—যে স্থলে ক্রিয়ার অর্থই প্রধান ভাবে প্রতীত হয়, তাহাকে ভাববচ্য বলে। যথা—তেন ভূয়তে।

## বাচ্য পরিবর্ত্তন

২৪। ক্রিয়ার বাচ্যান্তর হইলে কর্ত্তা ও কর্ম্মের নিম্নোলিখিত পরিবর্ত্তন হইয়া থাকে :—

(ক) কর্তৃবাচ্য প্রয়োগে কর্ত্তায় প্রথমা এবং কর্ম্মবাচ্যে কর্ত্তায় তৃতীয়া বিভক্তি হয়। যথা সূদো ওদনং পচতি (কর্তৃবাচ্য = সূদেন ওদনং পচ্যতে (কর্ম্মবাচ্য)।

(খ) ক্রিয়া সকর্ম্মক হইলে কর্তৃবাচ্যে কর্ম্মে দ্বিতীয়া ও কর্ম্মবাচ্যে কর্ম্মে প্রথমা বিভক্তি হয়। যথা :—দারকো চন্দ্রং পশ্যতি (কর্তৃবাচ্যে)=দারকেন চন্দ্রো পশ্যতি (কর্ম্মবাচ্য)।

(গ) কর্ম্মবাচ্যে দুহাদি গণীয় ধাতুর অপ্রধান কর্ম্মে প্রথমা এবং প্রধান কর্ম্মে দ্বিতীয়া ও ন্যাদি গণীয় ধাতুর প্রধান কর্ম্মে প্রথমা ও অপ্রধান কর্ম্মে দ্বিতীয়া হয় (১)। যথা—গোপালো গাবি ক্ষীরং দোহতি (কর্তৃবাচ্য)=গোপালেন গো ক্ষীর দুহয়তে (কর্ম্মবাচ্য), দাসো ভারং গামং নযতি (কর্তৃবাচ্য)=দাসেন ভারো গামং নীয়তে (কর্ম্মবাচ্য)।

২৫। বাচ্যান্তরে ক্রিয়ার নিম্নলিখিত পরিবর্ত্তন হয় :—

(ক) কর্তৃবাচ্যে ক্রিয়া কর্ত্তানুযায়ী হয় অর্থাৎ কর্ত্তার যে পুরুষ, যে বচন হয় ক্রিয়ারও সেই পুরুষ ও সেই বচন হয়, কিন্তু কর্ম্মবাচে ক্রিয়া কর্ম্মানুযায়ী হয়। যথা :=সূদো ওদনঃ পচতি (কর্তৃবাচ্য)=সূদেন ওদনো পচ্চতে (কর্ম্মবাচ্য)।

অপ্পধানং দুহাদীনং ন্যাদীনন্তু পধানকং,
কম্মং কম্মবাচেকেসু বুত্ত কম্মন্তি বুচ্চন্তি।

(খ) কর্ত্তৃবাচ্যে সাধারণতঃ পরস্মৈপদী ক্রিয়া ও কর্ম্ম ও ভাববাচ্যে সাধারণতঃ আত্মনেপদী ক্রিয়া ব্যবহৃত হয় (১)।

(গ) ধাতুর উত্তর ভাব ও কর্ম্মবাচ্যে য প্রত্যয় হয় (২) যথা—
ঠ+য+তে=ঠীযতে; বুধ+য+তে=বুজ্ঝতে; পচ+য+তে=পচ্চতে।

য প্রত্যয় হইলে ধাতুর নিম্নোল্লিখিত রূপান্তর হয়। যথা—(ত) য প্রত্যয় হইলে ধাতুর শেষভাগের স্থানে য, ব অথবা চ বর্গের যে কোন বর্ণ হয়। যথা—বচ=বুচ্চতে; হন=হঞ্‌ঞতে; দিব=দিব্‌বতে!

(২) য প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য আ ও ইকার স্থানে ঈ কার এবং উকার স্থানে ঊ কার হয়। যথা—ধা=ধীযতি।

| | |
|---|---|
| দা=দীযতি, | চি=চীযতি |
| পা=পীযতি, | কু=কূযতি, |
| জি=জীযতি, | সু=সূযতি' |

(৩) য প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য সংযুক্ত বর্ণ, স অথবা র এর পূর্ব্বে ঈ আগম হয়। যথা—পুচ্ছ=পুচ্ছীযতি।

| | |
|---|---|
| কর=করীযতি, | হস=হসীযতি, |
| সর=সরীযতি, | বস—বসীযতি, |

(৪) য প্রত্যয় পরে থাকিলে কখনও কখনও য প্রত্যয় স্থলে ধাতুর অন্ত্য বর্ণের অনুরূপ বর্ণ হইয়া থাকে (৪) যথা—

| | |
|---|---|
| বুড়—বুড়ঢ়তে, | খাদ—খজ্জতে, |
| ফল—ফল্লতে, | বজ—বজ্জতে |
| দম—দম্মতে, | হন—হঞ্‌ঞতে, |

[১] অন্তনোপদানি ভাবে চ কম্মনি।

[২] ভাবকম্মেসু যো। [৩] তস্স চবগ্গ যকার বকারত্তং সধাত্বন্তস্স।

[৪] পব্বরূপঞ্চ।

লভ—লব্ভতে, পচ—পচ্চতে,

ভন—ভঞ্ঞতে, নস—নস্সতি,

দিস—দিস্সতি,

(৫) য প্রত্যয় পরে থাকিলে কখনও কখনও য এর পূর্ব্বে ই কার কিংবা ঈ কারের আগম হয় (১)। যথা—

গম—গচ্ছীযতি; বুধ—বুজ্ঝিতি;

ইস—ইচ্ছীযতি; যাচ—যাচিযতি;

(৬) য প্রত্যয় পরে থাকিলে কখনও কখন য এর পূর্ব্বস্থিত হ্রস্ব স্বর দীর্ঘ হয় ও য দ্বিত্ব হয়। যথা—

নী—নিয্যতি; সু—সূয্যতি;

জী—জীয্যতি; দী—দিয্যতি;

(৭) কখনও কখনও ধাতুর অন্ত্য ঈ ও উ এই দুই বর্ণের কোন পরিবর্ত্তন হয় না। যথা—

ভূ—ভূযতি; লূ—লূযতি; নী—নীযতি

দ্রষ্টব্য :—কর্ত্তৃবাচ্যে ক্রিয়া সাধারণতঃ পরস্সপদে (২) ও কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে ক্রিয়া সাধারণতঃ অত্তনোপদে হয় (৩)।

২৬। কতকগুলি ধাতু কর্ম্মবাচ্যে ও ভাববাচ্যে বিভিন্ন রূপ ধারণ করে। যথা :—

কর—করীযতি, করিযতি, কযিরতি, কয্যতি।

হা—হাযতি, হীযতি।

গহ—গযহতি, ঘেপ্পতি।

গম—গমীযতি, গচ্ছিযতি, গম্যতি।

[১] ইবণ্ণাগমো বা।

[২] কত্তরি পরস্সপদং।

[৩] অত্তনোপদানি ভাবে চ কম্মনি।

২৭। নিম্নলিখিত কয়েকটী ধাতুর পরিবর্ত্তন লক্ষ্য করা উচিত :—

বচ—বুচ্চতি; উচ্চতি বস—বুস্সতি

বহ—বুয্হতি বুয্হতে যজ—ইজ্জতি

২৮। কর্ত্তৃ ও কর্ম্মসাধনে সকর্ম্মকধাতুর উত্তর আখ্যাত প্রত্যয় সকল হয়; কিন্তু ভাব সাধনে সকর্ম্মক ধাতুর উত্তর আখ্যাত প্রত্যয় হয় না। কর্ত্তৃ ও ভাব সাধনে অকর্ম্মক ধাতুর উত্তর আখ্যাত প্রত্যয় হয়; কিন্তু কর্ম্ম সাধনে অকর্ম্মক ধাতুর উত্তর আখ্যাত প্রত্যয় হয় না (১)।

২৯। যে স্থলে কর্ত্তার যত্ন ব্যতিরেকে কর্ম্ম নিজ গুণে স্বয়ং সিদ্ধ হয় তাহার নাম কর্ম্ম-কর্ত্তা (কর্ম্ম-কর্ত্তা)। কর্ম্ম-কর্ত্তায় কর্ত্তায় প্রথমা বিভক্তি হয় অন্য কর্ম্মপদ থাকে না। কর্ম্ম কর্ত্তৃবাচ্যের ক্রিয়াটী কর্ম্মবাচ্যের ক্রিয়ার ন্যায়। যথা—কুসূলো সযমেব ভিজ্জতে (গোলাঘর স্বয়ং ভাঙ্গিয়া যাইতেছে)। এস্থলে 'কুসূলো' 'ভিজ্জতে' ক্রিয়ার কর্ত্তা এবং কর্ম্ম উভয়ই।

## Exercise.

1. How are passives formed in pali?

2. Give the passive present tense, third person, and singulr form of the following roots :—Ci, Kar' Su' pac,

3. Frame sentences to illustrate the use of passive Verbs.

(১) আখ্যাতপচ্চযা সব্বে ভাবকম্মে সাধনদ্বয়ে,
কত্তা কম্মং ভাবো চ সাধনন্তীয়বুচ্চরে।
সকম্মকম্হা ধাতুম্হা কত্তু-কম্মেসু হোন্তি তে,
ন ভাবে কম্মরহিতম্হা কত্তু-ভাবেসু না পরে।

## কারিত ক্রিয়া (Causative)

## (ণিজন্ত ধাতু)

১। ণে' ণয' ণাপে এবং ণাপয এই চারিটী প্রত্যয়কে কারিত প্রত্যয় বলে। হেত্বর্থে ধাতুর উত্তর কারিত প্রত্যয় হয় (১)। তৎপর তি অন্তি প্রভৃতি ক্রিয়া বিভক্তি হয় (২)।

২। কারিত প্রত্যয়ের ণ কারের লোপ হয় (৩)।

৩। (ক) কারিত প্রত্যয় পরে থাকিলে অসংযুক্ত ব্যঞ্জনবর্ণের পূর্ব্বস্থিত ধাতুর উপধা লঘুস্বরের বৃদ্ধি হয় (৪)। যথা—

পচ=পাচেতি' পাচয়তি, পাচাপেতি পাচাপয়তি (causes to cook).

কর=কারেতি ,কারয়তি, কারাপেতি, কারাপয়তি (causes to do).

ভিদ=ভেদয়তি' ভেদাপয়তি' ভেদাপেতি' ভেদেতি (causes to divide).

গহ=গাহয়তি' গাহাপেতি' গাহাপয়তি' গাহেতি (causes to take).

ভুজ=ভোজয়তি' ভোজাপেতি, ভোজাপয়তি' ভোজেতি (causes to eat).

মর=মারেতি, মারয়তি, মারাপেতি, মারাপয়তি (causes to die).

দার ছিদছে ছেদাপেতি'তি. ছেদাপয়তি, ছেদেতি (causes to pierce).

ব্যত্যয় ঃ—

ঘট (৫)=ঘাটেতি' ঘটেতি' ঘাটয়তি' ঘাটাপেতি' ঘাটাপয়তি (causes to happen).

সম=সময়তি' সমাপেতি' সমাপয়তি, সমেতি (সাম্য করান)।

গম=গময়তি' গামেতি গমেতি (গমন করান)

---

[১] ধাতুহি ণে ণয-ণাপে ণাপযা কারিতানি হেত্বত্থে। [২] ধাতুপচ্চযেহি বিভত্তিযো। [৩] কারিতানং ণো লোপং। [৪] অসংযোগন্তস্স বুড্ঢি কারিতে। [৫] ঘটাদিনং বা।

(খ) সংযুক্ত ব্যঞ্জনবর্ণ পরে থাকিলে ধাতুর উপধা লঘুস্বরের কোন পরিবর্ত্তন হয় না। যথা—

পুচ্ছ=পুচ্ছাপেতি, পুচ্ছাপযতি (causes to ask).

(গ) কখনও কখনও ধাতুর অন্ত্য-দীর্ঘস্বর হ্রস্ব হয়। যথা—

ঠা=ঠপেতি, ঠপযতি ( causes to stay )

ব্যত্যয়:—পি+ধা=পিধাপেতি, পিধাপয়তি।

দা=দাপেতি, দাপয়তি ( causes to give )

(ঘ) কারিত প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য উ বর্ণ ও ঈ বর্ণের স্থানে যথাক্রমে আব ও আয় আদেশ হয় (১)। যথা—

ভূ=ভাবেতি, ভাবযতি, লূ=লাবেতি; সী=সাযযতি, সযাপেতি, সযাপয়তি, সাযেতি।

নী=নাযেতি, নাযযতি, নযাপেতি নযাপযতি।

সী=সাবেতি, সাবযতি, সাবাপেতি, সাবাপযতি।

(ঙ) কারিত প্রত্যয় পরে থাকিলে গুহ ও দুস ধাতুর উকার দীর্ঘ হয় (২)। যথা—

গুহ=গূহয়তি ( গোপন করান )।

দুস=দূস্য়তি ( ঘৃণা করায় )।

(চ) কারিত প্রত্যয় পরে থাকিলে হন ধাতু স্থানে ঘাত আদেশ হয় (৩)। যথা—

হন=ঘাতেতি, ঘাতযতি, ঘাতাপেতি, ( causes to kill )

(ছ) কখনও কখনও দুইটি কারিত প্রত্যয় এক সঙ্গেই প্রযুক্ত হয়। যথা—

সো পুরিসং দাসং ওদনং পাচাপাপেতি ( He causes the man to cause the slave to cook the rice ).

[১] তে আবাযা কারিতে। [২] গুহদুসাণং দীঘং।

[৩] হনস্স ঘাতো।

উদাহরণ :—

পচ=পাচাপাপেতি ( causes to cook )
ছিদ=ছেদাপাপেতি, ছদাপাপযতি ( causes to pierce )
ভুজ=ভোজাপাপেতি, ভোজাপাপযতি (causes to eat).

## ইচ্ছার্থ-ক্রিয়া ( Desiderative Verb )

### (সনন্ত)

৪। ইচ্ছা অর্থে, ধাতুর উত্তর খ, ছ এবং স প্রত্যয় হয়। (১) তৎপর তি, অন্তি প্রভৃতি ক্রিয়া বিভক্তি হয় ( ২ )

ইচ্ছার্থ প্রত্যয়ান্ত ধাতু অভ্যস্ত হয় ও যাবতীয় অভ্যস্ত কার্য্য প্রাপ্ত হয় ( ৩ )।

৫। ছ প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য ব্যঞ্জনবর্ণের স্থানে চ কার আদেশ হয় ( ৪ )। যথা—জি-ঘচ+ছ+তি=জিঘচ্ছতি।

৬। খ প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য ব্যঞ্জনবর্ণের স্থানে ক কার আদেশ হয় ( ৫ )। যথা—বুভুজ+খ+তি=বুভুকখতি ; তিতিজ+খ+তি=তিতিকখতি।

৭। স প্রত্যয় পরে থাকিলে হর ধাতু স্থানে গিং আদেশ হয় ( ৬ )। যথা—হর+স+তি=গিগিংসতি।

---

[১] ভুজ ঘস হর সুপাদীহিতুমিচ্ছথেসু চ অর্থাৎ ভুজ, ঘস, হর, সু, পা প্রভৃতি ধাতুর উত্তর তুং প্রত্যয় হইলে এবং ইচ্ছা অর্থ প্রকাশ করিলে খ, ছ এবং স প্রত্যয় হয়।

[২] ধাতুপ্পচ্চযেহি বিভত্তযো। [৩] ৮ পৃষ্ঠায় ১৫ শ বিধি দ্রষ্টব্য।

[৪] ব্যঞ্জনন্তস্স চো ছপ্পযেসু চ। [৫] কো খে চ।

[৬] হরস্স গিং সে।

উদাহরণ ঃ—

ভুজ = বুভুক্ষতি ( ভোক্তুমিচ্ছতি = desires to eat )
ঘস = জিঘৎসতি ( ঘসিতুমিচ্ছতি „ „ eat )
হর = জিহীর্ষতি ( হরিতুমিচ্ছতি „ „ take away )
শ্রু = শুশ্রূষতি ( শ্রোতুমিচ্ছতি „ „ hear )
পা = পিপাসতি, পিবাসতি (পাতুমিচ্ছতি „ „ drink ).
তিজ = তিতিক্ষতি, তেজতি ( তেজিতুমিচ্ছতি „ „ forgive ),
গুপ = জুগুপ্সতি, গোপতি (গোপিতুমিচ্ছতি „ „ conceal ).
কিত = চিকিৎসতি, চিকিচ্ছতি ( কেতুমিচ্ছতি „ heal ).
মান = মীমাংসতি, মানেতে ( মানিতুমিচ্ছতি „ „ examine. honour.
গম = জিগমিষতি ( গন্তুমিচ্ছতি „ „ go).
পঠ = পিপঠিষতি ( পঠিতুমিচ্ছতি „ „ read).
পচ = পিপক্ষতি ( পচিতুমিচ্ছতি „ „ cook.
কর = চিকীর্ষতি ( কারিতুমিচ্ছতি „ „ do).
হন = জিঘাংসতি ( হনিতুমিচ্ছতি „ „ kill).
দা = দিৎসতি ( দাতুমিচ্ছতি „ „ give).
জি = জিগীষতি ( জেতুমিচ্ছতি „ „ conquer).
দিশ = দিদিক্ষতি ( পশ্যমিচ্ছতি „ „ see).
নম = নিনংসতি ( নমিতুমিচ্ছতি „ „ salute).
নী = নিনীষতি ( নেতুমিচ্ছতি „ „ take).
ঠা = তিষ্ঠাসতি ( তিষ্ঠিতুমিচ্ছতি „ „ stand).
লভ = লিপ্সতি (লভিতুমিচ্ছতি „ „ get).

## যঙন্ত ( Intensive )

৮। পৌনঃপুন্য ও অতিশয় অর্থে একস্বর যুক্ত অথচ আদিতে ব্যঞ্জন বর্ণ বিশিষ্ট কতকগুলি ধাতুর ব্যবহার হয়। এই সকল ধাতু অভ্যস্ত হয় ও যাবতীয় অভ্যস্ত কার্য্য প্রাপ্ত হয়। যথা—

কম =চঙ্কমতি ( walks to and for )

গম =জঙ্গমতি ( walks in a ziz-zag course or walks up and down )

চল =চঞ্চলতি ( walks to and for )

লপ =লালপতি. লালপ্পতি ( laments again and again )

দল =দদ্দল্লতি ( shines very much )

## নাম ধাতু ( Denominative )

৯। তদ্বৎ আচরণ করা, তদ্বৎ দেখা, তাহা কামনা করা, তাহা করা ইত্যাদি অর্থে শব্দের উত্তর কতকগুলি প্রত্যয় হয়। ঐ সকল প্রত্যয় হইলে, শব্দ ধাতুর রূপ প্রাপ্ত হয় ও **নাম ধাতু** বলিয়া উল্লেখিত হয়।

**আচরণ** অর্থে কর্ত্তার দ্বিতীয়ান্ত উপমান ( অর্থাৎ যদ্বারা উপমা দেওয়া যায় ) শব্দের উত্তর **আয়** প্রত্যয় হয় [১]। যথা—

পব্বত =পব্বতায়তি (পব্বতমিব আচরতি, acts like a mountain)

সমুদ্দ =সমুদ্দায়তি ( সমুদ্দমিব আচরতি, acts likes an ocean )

পুত্ত =পুত্তায়তি ( পত্তমিব অত্তানং আচরতি, acts like a son )

ইন্দ =ইন্দায়তি ( ইন্দমিব আচরতি, acts like Indra )

১০। **আচরণ** অর্থে দ্বিতীয়া বিভক্ত্যন্ত উপমান বাচক শব্দের উত্তর **ঈয়** প্রত্যয় হয় [২]। যথা—

(১) আয়নামতো কত্তু পমানুাদাচারে। (২) ঈয়ূপমানো চ।

উদক=উদকীযতি (acts like water ).
ছত্ত=ছত্তীযতি ( ছত্তমিব আচরতী, acts like an umbrella ).
পুত্ত=পুত্তীযতি ( পুত্তমিব আচরতি, treats like a son ).
যট্ঠী=যট্ঠীযতি (যট্ঠীমিব আচরতি, acts like a stick),
মনুস্স=মনুস্সীযতি ( মনুস্সমিব আচরতি, acts like a man ).
নদী=নদীযতি ( নদীমিব আচরতি, acts like a river ).

১১। স্বেচ্ছা ( নিজের ইচ্ছা ) অর্থে দ্বিতীয়া কর্ম্মবাচক শব্দের ঈয প্রত্যয় হয় (১)। যথা—

পত্ত=পত্তীযতি ( অত্তনো পত্তমিচ্ছতি, wisher for a bowl ),
পুত্ত=পুত্তীযতি ( অত্তনো পুত্তমিচ্ছতি, wishes for a son ).
চীবর=চীবরীযতি ( অত্তনো চীবরমিচ্ছতি, wishes for a robe).
ধন=ধনীযতি ( অত্তনো ধনমিচ্ছতি, wishes for riches ).
পট=পটীযতি ( অত্তনো পটমিচ্ছতি, wishes for a pot ).

১২। নাম ধাতুর অর্থ বুঝাইলে শব্দের উত্তর কখনও কখনও ণি, ণয, ণে এবং ণো প্রত্যয় হয় এবং এই সকল নাম ধাতু কারিতান্ত ধাতুর কার্য্য প্রাপ্ত হয় (২)। যথা—

বিসুদ্ধ=বিসুদ্ধযতি ( বিসুদ্ধো হোতি, purifies oneself ).
দল্হ=দল্হযতি ( দল্হং করোতি, makes firm ).
হত্থি=অতিহত্থযতি (হত্থিনা অতিক্কমতি, surpasses an elephant
বীণা=উপবীণযতি ( বিণায উপগাযতি, sings on lute ).
পমাণ=পমাণযতি ( পমাণং করোতি, gives proof ).
বের=বেরায়তি ( বেরং ইচ্ছতি, desires enmity ).
উপত্থম্ভ=উপত্থম্ভেতি ( উপত্থম্ভং করোতি, makes support ).
মচ্ছর=মচ্ছরাযতি ( মচ্ছরো হোতি, becomes avaricious ).

(১) নামম্হাত্তিচ্ছত্থে। (২) ধাতুরূপে নামস্মাণযো চ।

১৩। কতকগুলি বিশেষ বিশেষ অর্থে নিম্নের উদাহরণ গুলি দ্রষ্টব্য :—
অরঞ্ঞ=অরঞ্ঞীযতি (অরঞ্ঞমিব করোতি, acts in town as in the forest ).

সমোধান=সমোধানেতি ( সমোধানং করোতি, connects )
সুখ=সুখাপেতি ( সুখং দদাতি, makes happy ).
দুকখ=দুকখাপেতি ( দুকখং দদাতি, makes miserable ).
উণ্হ=উণ্হাপেতি ( উণ্হং করোতি, heats ).
জটা=বিজটাযতি ( জটাং মোচেতি, disentangles ).
গণ=গণাযতি ( গণমিচ্ছতি, wishes for a following ).
সন্তং=সন্তরতি ( সন্তং হোতি, acts well ).

* পুত্ত=পুপুত্তী যসতি, পুত্তিতীযিসতি ( পুত্তমিচ্ছতি, wishes for a son ).

* কমলং= ককমলাযিস্নতি, কমকলাযিসতি, কমল্লাযিসতি ( কমলং হোতি, to be as a flower ).

চিচ্চিট=চিচ্চিটাযতি ( পুন পুন চিচ্চিটং করোতি, hisses again and again )

ধূম=ধূমাযতি ( ধূমং করোতি, makes smoke ).

## পরস্সপদং ও অত্তনোপদং

১৪। ধাতুর সহিত যে সকল ক্রিয়াবিভক্তি হয় তাহাদের দুইটী স্বতন্ত্র ধারা আছে। একটীকে পরস্মৈপদ ও অন্যটীকে আত্মনেপদ বলা হয়।

১৫। সাধারণতঃ ধাতুর সহিত পরস্মৈপদের বিভক্তি যোগ করিলে ক্রিয়া ফল কর্তৃ ভিন্ন অন্যের বুঝায় এবং অত্তনেপদের বিভক্তি যোগ করিলে ক্রিয়া ফল স্বয়ং কর্তারই বুঝায়। কিন্তু সময় সময় এই নিয়মের

---

* এই সকল নাম ধাতুর উত্তর ঈযিস অথবা যিস প্রত্যয় হয়।

ব্যতিক্রম দৃষ্ট হয় এবং আত্মনেপদ ক্রিয়া পরস্মৈপদের বিভক্তি গ্রহণ করে (১)।

যথা—বচ+বত্তমানা তি = বুচ্চতি।
বচ+বত্তমানা তে = বুচ্চতে।

১৬। পূর্ব্বেই বলা হইয়াছে যে কর্ত্তৃবাচ্যে ক্রিয়ার সহিত সাধারণতঃ পরস্মৈপদী ধাতু ও কর্ম্ম ও ভববাচ্যে আত্মনেপদী ধাতু ব্যবহৃত হয় (২)।

## প্রধান ও অপ্রধান ক্রিয়া

১৭। পালিতে প্রধান ক্রিয়া বলিতে সমাপিকা ( Finite ) ও মুখ্য ( Principal ) ক্রিয়া বুঝায় এবং অপ্রধান ক্রিয়া বলিতে অসমাপিকা ( Infinite ) ও গৌণ (Subordinate) ক্রিয়া বুঝায়। যথা—ব্রাহ্মণেন ওদনো পচিত্বা ভুঞ্জতে। এস্থলে 'পচিত্বা ক্রিয়াটির দ্বারা বাক্য সমাপ্তি হইতেছে না বলিয়া অসমাপিকা এবং 'ভুঞ্জতে' ক্রিয়াটীর দ্বারা বাক্য সমাপ্তি হইতেছে বলিয়া সমাপিকা ক্রিয়া বলা যাইতে পারে। পুনঃ 'পচিত্বা' ক্রিয়াটী কৃৎ-প্রত্যয় দ্বারা সাধিত বলিয়া গৌণ ক্রিয়া ও 'ভুঞ্জতে' ক্রিয়াটী ক্রিয়া-বিভক্তির দ্বারা রচিত হওয়ায় মুখ্য ক্রিয়া বলিয়া গণ্য হয়।

### ধাতু বিভক্তির আকৃতি (Conjugation of Verbs)

বত্তমানা—Present tense ( লট্ )

### পরস্সপদ ( পরস্মৈপদ ) ( Active Voice )

| | পঠম পুরিসো ( Third Person ) | মজ্ঝিমপুরিসো ( Second Person ) | উত্তমপুরিসো ( First Person ) |
|---|---|---|---|
| একবচন | তি | সি | মি |
| বহুবচন | অন্তি | থ | ম |

(১) অত্তনোপদানি পরস্সপদত্তং। (২) অত্তনোপদানি ভাবে চ কম্মনি।

অত্তনোপদ ( আত্মনেপদ ) Reflective ( Voice )

| | পঠম পুরিসো | মজ্ঝিমপুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | তে | সে | এ |
| বহুবচন | অন্তে | বেহ | ম্হে |

পঞ্চমী—Imperative mood ( লোট্—অনুজ্ঞা )

পরস্‌সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | তু | হি, অ | মি |
| বহুবচন | অন্তু | থ | ম |

অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | তং | স্সু | এ |
| বহুবচন | অন্তং | বেহা | আমাসে |

সত্তমী—Optative ( বিধিলিঙ্—Potential mood )

পরস্‌সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | এয্য | এয্যাসি | এয্যামি |
| বহুবচন | এয্যুং | এয্যাথ | এয্যাম |

দ্রষ্টব্য ঃ—ইংরাজী ব্যাকরণে, the potential mood অর্থে—may, can, must প্রভৃতি সহকারী ক্রিয়া বুঝায়।

## ধাতুর বিভক্তির আকৃতি

### অত্তনোপদ

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | এথ | এথো | এয্যাং |
| বহুবচন | এরং | এয্যাবেহো | এয্যাম্হে |

অজ্জতনী—Aorist, Past tense ( লঙ্—অতীতকাল )

### পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ই, ঈ | ই | ইং |
| বহুবচন | ইংসু, উং | ইত্থ | ইম্হা, ই |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | আ | সে | অ |
| বহুবচন | উ | বহ্হং | ম্হে |

ভবিস্সন্তী—Funure tense ( লৃট—ভবিষ্যৎকাল )

### পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্সতি | স্সসি | স্সামি |
| বহুবচন | স্সন্তি | স্সথ | স্সাম |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্সতে | স্সসে | স্সং |
| বহুবচন | স্সন্তে | স্সবেহ | স্সাম্হে |

## পরোক্খা—Past Perfect tense ( লিট্ )

### পরস্সপদ

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | অ | এ | অ |
| বহুবচন | উ | ত্থ | |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ত্থ | ত্থো | ই |
| বহুবচন | রে | ব্হো | ম্হে |

## হীযত্তনী—Imperfect tense

### পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | আ | ও | অ |
| বহুবচন | উ | ত্থ | ম্হা |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ত্থ | সে | ইং |
| বহুবচন | ত্থুং | ব্হং | ম্হসে |

## কালাতিপত্তি—Conditional tense

### পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্সা | স্সে | স্সং |
| বহুবচন | স্সংসু | স্সথ | স্সম্হা |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | স্সথ | স্সে | স্সং |
| বহুবচন | স্সিংসু | স্সবেহ | স্সাম্হসে |

# ভূবাদিগণীয় ধাতু

## সাধারণ নিয়ম ( General Rules )

১। বর্ত্তমানা, পঞ্চমী, সপ্তমী ও হ্যস্তনী বিভক্তির পরে থাকিলে কর্ত্তৃবাচ্যে ভূবাদিগণীয় ধাতুর 'অ' প্রত্যয় হয় (১)। যথা :—
—ভূ—ভবতি, ভবন্তি ইত্যাদি।

২। স্বরবর্ণ পরে থাকিলে ধাতুর অন্ত্য স্বর উকারের স্থানে 'অব' আদেশ হয় (২)। যথা :——ভূ—ভবতি ভবন্তি, ভবসি ইত্যাদি।

২। হি, মি ও ম বিভক্তি পরে থাকিলে পূর্ব্বের অকার দীর্ঘ হয় (৩)। যথা :—ভবামি, ভবাম।

৪। বিভক্তিসমূহ পরে থাকিলে গম্ ধাতুর অন্ত্য মকারের স্থানে বিকল্পে 'চ্ছ' আদেশ হয় এব বর্ত্তমানার প্রথম পুরুষে বহুবচনে 'রে' আদেশ হয় (৪)। যথা :—রা গামং গচ্ছন্তি বা গচ্ছরে।

৫। বিভক্তিসমূহ পরে থাকিলে গম্ ধাতুর স্থানে বিকল্পে 'ঘম্ম' আদেশ হয় (৫)। যথা :——গম্—গচ্ছতি, ঘম্মতি।

৬। ক বর্গান্ত, ট বর্গান্ত, প বর্গান্ত এবং যকারান্ত, লকারান্ত ও সকারান্ত ধাতুর পর য প্রত্যয় পূর্ব্বরূপ প্রাপ্ত হয়, অর্থাৎ, য প্রত্যয়ের স্থানে বিকল্পে ক বর্গাদি ধাতুর অন্ত্য অক্ষর আদেশ হয় (৬)। যথা :——গম্—গম্মতে, গমীয়তে, গম্মসে, গমীয়সে ইত্যাদি।

---

(১) ভূবাদিতো অ। (২) উ—অব—সরে।
[৩] অকারো দীঘং হি-মি-মেসু। [৪] গমিস্সন্তো চ্ছো বা সব্বসু।
[৫] গমিস্স ঘম্মং। [৬] পুব্ব রূপঞ্চ।

৭। বিভক্তিসমূহ পরে থাকিলে ইস্, আস্ ও গম্ ধাতুর অন্ত্যে বিকল্পে 'চ্ছ' আদেশ হয় (৭)। যথা :—ইস্—ইচ্ছতি, ইচ্ছন্তি, —আস্—এসতি, এসন্তি ; —গম্—গচ্ছতি, গচ্ছন্তি।

৮। জর ধাতুর স্থানে 'জীর' ও 'জেয্য' এবং মর ধাতুর স্থানে বিকল্পে 'মিয্য' আদেশ হয় (৮)। যথা :—জর—জীরতি, জীরন্তি, জীয্যতি, জীয্যন্তি ; | মর—মরতি, মরন্তি, মীয্যতি, মীয্যন্তি।

৯। বিভক্তিসমূহ পরে থাকিলে কর্তৃবাচ্যে দিস ধাতুর স্থানে বিকল্পে 'পস্স' দিস্স' ও 'দক্খ' আদেশ হয় (৯)। যথা :—| দিস্—পস্সতি, পস্সন্তি, দিস্সতি, দিস্সন্তি, দক্খতি, দক্খন্তি। সর্ব্বধাতুক বিভক্তি পরে থাকিলেও কর্ম্মবাচ্যে দিস্ ধাতুর স্থানে দিস্স আদেশ হয়। যথা :—: দিস্—দিস্সতে, দিস্সন্তে ইত্যাদি।

১০। বিভক্তিসমূহ পরে থাকিলে বদ্ ধাতুর স্থানে 'বজ্জ' আদেশ হয় (১০)। যথা :—: বদ্—বজ্জতি।

১১। বিভক্তিসমূহ পরে থাকিলে ঠা ধাতুর স্থানে 'তিট্ঠ' আদেশ হয় (১১)। যথা :—: ঠা—তিট্ঠতি, তিট্ঠন্তি।

১২। বিভক্তিসমূহ পরে থাকিলে পা ধাতুর স্থানে বিকল্পে 'পিব আদেশ হয় (১২)। যথা :—: পা—পিবতি।

১৩। হু ধাতুর হকার স্থানে জকার আদেশ হয় (১৩) যথা :—: —হু—জুহোতি, জুহবতি।

[৭] ইসুযমানমন্তো চ্ছো বা [৮] জর-মরাণং জীর-জীয্য-মীয্যা।
[৯] দিসস্স পস্স-দিস্স-দক্খা [১০] বদস্স বজ্জং।
[১১] ঠা তিট্ঠো। [১২] পা পিবো। [১৩] হুস্স জো।

১৪। বিভক্তি সমূহ পরে থাকিলে দা ধাতুর স্থানে বিকল্পে 'দজ্জ' আদেশ হয় (১৪)। যথা :— দা — দজ্জতি।

১৫। বিভক্তি সমূহ পরে থাকিলে সদ্ ধাতুর স্থানে 'সীদ' আদেশ হয় (১৫)। যথা :— সদ্ — নিসীদতি, নিসীদন্তি।

১৬। লভ্ ধাতুর উত্তর ঈ ও ইং বিভক্তি থাকিলে উহাদের স্থানে ত্থ ও ত্থং আদেশ হয় ১৬। যথা :— লভ্ — লভি, লভিত্থ, লভিত্থং।

১৭। অজ্জতনী বিভক্তি পরে থাকিলে বচ্ ধাতুর অকারের স্থানে ওকার আদেশ হয় ১৭। যথা :— বচ্ — অবোচ।

১৮। কুস্ ধাতুর উত্তর ঈ বিভক্তির স্থানে বিকল্পে চ্ছি আদেশ হয় এবং ধাতুর অন্ত্য স্বরের লোপ হয় ১৮। যথা :— কুস্ — অক্কোসি, অক্কোচ্ছি।

১৯। ভূ ইত্যাদি ধাতুর উত্তর অ প্রত্যয়ের স্থানে বিকল্পে একার আদেশ হয় ১৯। যথা :— বদ্ — বদতি, বদেতি ইত্যাদি।

২০। অসব্বধাতুক সংজ্ঞাপ্রাপ্ত পরোকখা, অজ্জতনী, ভবিস্সন্তী ও কালাতিপত্তি বিভক্তি সমূহ পরে থাকলে অস্ ধাতুর স্থানে বিকল্পে 'ভূব' আদেশ হয় ২০। যথা :— অস্ ভবিস্সতি, ভবিস্সন্তি ইত্যাদি।

২১। তি বিভক্তি পরে থাকিলে ব্রূ ধাতুর অন্তে ক্বচিৎ ঈকার আগম হয় ২১। যথা : ব্রূ — ব্রূবীতি, ব্রূতি।

২২। বিভক্তি ও প্রত্যয় পরে থাকিলে হন্ ধাতুর স্থানে

---

[১৪] দাস দজ্জং বা

[১৫] সদস্স সীদত্তং

[১৬] লভাস্মঈ—ইন্নংথত্থং।

[১৭] বচস্সজ্জনিম্হি মকারো ও।

[১৮] কুসস্মাদীচ্ছি।

[১৯] লোপঞ্চেত্তমকারো।

[২০] অসব্বধাতুকে ভূব।

[২১] ব্রূতো ঈ তিম্হি।

বিকল্পে সর্ব্বদা 'বধ' আদেশ হয় ২২। যথা :—হন্—হনতি, বধেতি।

২৩। মি ও ম বিভক্তি পরে থাকিলে দা ধাতুর অন্ত্য স্বরের স্থানে বিকল্পে অং আদেশ হয় ২৩। যথা :—দা—দেমি, দেম, দদামি, দদাম ইত্যাদি।

ভূ—( হওয়া—to be )

বত্তমানা ( Present tense ) ( লট্ )

**পরস্সপদ**

| | পঠমপুরিসো ( Third Person ) | মজ্ঝিমপুরিসো ( Second Person ) | উত্তমপুরিসো ( First Person ) |
|---|---|---|---|
| একবচন | ভবতি | ভবসি | ভবামি |
| বহুবচন | ভবন্তি | ভবথ | ভবাম |

**অত্তনোপদ**

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবতে | ভবসে | ভবে |
| বহুবচন | ভবন্তে | ভববেহ | ভবাম্হে |

পঞ্চমী ( Imperative mood ) ( লোট্, অনুজ্ঞা )

**পরস্সপদ**

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবতু | ভব, ভবাহি | ভবামি |
| বহুবচন | ভবন্তু | ভবথ | ভবাম |

**অত্তনোপদ**

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবতং | ভবস্সু | ভবে |
| বহুবচন | ভবন্তং | ভববেহা | ভবামসে |

(২২) বধো বা সব্বথ (২৩) দাস্সন্তং মি-মেসু।

## সত্তমী (Optative) ( বিধিলিঙ Potential Mood )

### পরস্সপদ

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | ভবে, ভবেয্য | ভবেয্যাসি | ভবেয্যামি |
| বহুবচন | ভবেয্যুং | ভবেয্যাথ | ভবেয্যাম |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবেথ | ভবেথো | ভবেয্যং |
| বহুবচন | ভবেরং | ভবেয্যাবেহ | ভবেয্যাম্হে |

## অজ্জতনী—Aorist, Past tense ( লুঙ্—অতীত কাল )

### পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবি, ভবি<br>অভবি, ভবি | অভবো, ভবো,<br>অভবি, ভবি | অভবিং,<br>ভাবিং |
| বহুবচন | অভবুং, ভবং<br>অভবিংসু, ভবিংসু | অভবিত্থ,<br>ভবিত্থ | অভবিম্হ,<br>অভবিম্হা |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবা | অভবসে | অভবং |
| বহুবচন | অভবু | অভববিহং | অভবিম্হে |

## ভবিস্সন্তী—Future tense ( লৃট্ ভবিষ্যৎ কাল )

### পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবিস্সতি | ভবিস্সসি | ভবিস্সামি |
| বহুবচন | ভবিস্সন্তি | ভবিস্সথ | ভবিস্সাম |

### অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | ভবিস্সতে | ভবিস্সসে | ভবিস্সং |
| বহুবচন | ভবিস্সন্তে | ভবিস্সবেহ | ভবিস্সাম্হে |

## পরস্সপদ

### পরোক্খা—Past Perfect tense ( লিট্ )

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | বভূব | বভূবে | বভূব |
| বহুবচন | বভূবু | বভূবিত্থ | বভূবিম্হ |

## অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | বভূবিত্থ | বভূবিত্থো | বভূবি |
| বহুবচন | বভূবিরে | বভূবিব্হো | বভূবিম্হে |

### হীয়ত্তনী—( Imperfect tense )

## পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবা | অভবো | অভবং, অভব |
| বহুবচন | অভবূ | অভবত্থ | অভবম্হা |

## অত্তনোপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবত্থ | অভবসে | অভবিং |
| বহুবচন | অভবত্থু | অভবব্হং | অভবাম্হসে |

### কালাতিপত্তি—( Conditional tense

## পরস্সপদ

| | | | |
|---|---|---|---|
| একবচন | অভবিস্সা, অভবিস্স | অভবিস্সে | অভবিস্সং |
| বহুবচন | অভবিস্সংসু | অভবিস্সথ | অভবিস্সম্হা |

## অত্তনোপদ

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | অভবিস্সথ | অভবিস্সসে | অভবিস্সং |
| বহুবচন | অভবিস্সংসু | অভবিস্সবেহ | অভবিস্সাম্হসে |

### পচ (পাক করা -- to-cook)

#### বত্তমানা (Present tense)

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | পচতি | পচসি | পচামি |
| বহুবচন | পচন্তি | পচথ | পচাম |

#### পঞ্চমী (Imperative mood]

| | | | |
|---|---|---|---|
| একবচন | পচতু | পচ, পচাহি | পচামি |
| বহুবচন | পচন্তু | পচথ | পচাম |

#### সত্তমী (Optative)

| | | | |
|---|---|---|---|
| একবচন | পচেয্য | পচেয্যাসি | পচেয্যামি |
| বহুবচন | পচেয্যুং | পচেয্যাথ | পচেয্যাম |

#### অজ্জতনী (Aorist)

| | | | |
|---|---|---|---|
| একবচন | পচি, অপচি | পচি, অপচি | পচিং অপচিং |
| বহুবচন | পচিংসু অপচিংসু | পচিত্থ, অপচিত্থ | পচিম্হা, অপচিম্হা |

* আত্মনেপদে ধাতুর গণভেদে রূপভেদ হয় না, কিন্তু পরস্মৈপদে বত্তমানা, পঞ্চমী, সত্তমী, অজ্জতনী ও ভবিস্সন্তী এই চারি বিভক্তিতে গণভেদে ধাতুর রূপভেদ হয়। সেজন্য উদাহরণ স্বরূপ ভূ ধাতুর আত্মনেপদ ও পরস্মৈপদে সব কালের সম্পূর্ণরূপে রূপ করিয়া দেখান হইয়াছে। আর অন্যান্য ধাতুর রূপ কেবল পরস্মৈপদে বত্তমানা পঞ্চমী, অজ্জতনী ও ভবিস্সন্তী বিভক্তিতে প্রদর্শিত হইল।

### ভবিস্সন্তী ( Future tense )

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | পচিস্সতি | পচিস্সসি | পচিস্সামি |
| বহুবচন | পচিস্সন্তি | পচিস্সথ | পচিস্সাম |

## পঠ্, ( পাঠ করা—to-read )

### বত্তমানা ( Present tense )

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | পঠতি | পঠসি | পঠামি |
| বহুবচন | পঠন্তি | পঠথ | পঠাম |

### পঞ্চমী ( Imperative mood )

| | | | |
|---|---|---|---|
| একবচন | পঠতু | পঠ, পঠাহি | পঠামি |
| বহুবচন | পঠন্তু | পঠথ | পঠাম |

### সত্তমী ( Optative )

| | | | |
|---|---|---|---|
| একবচন | পঠেয্য | পঠেয্যাসি | পঠেয্যামি |
| বচবচন | পঠেয্যুং | পঠেয্যাথ | পঠেয্যাম |

### অজ্জতনী ( Aorist )

| | | | |
|---|---|---|---|
| একবচন | পঠি | পঠি | পঠিং |
| বচবচম | পঠিংসু | পঠিত্থ | পঠিম্হা |

### ভবিস্সন্তী ( Future tense )

| | | | |
|---|---|---|---|
| একবচন | পঠিস্সতি | পঠিস্সসি | পঠিস্সামি |
| বহুবচন | পঠিস্সন্তি | পঠিস্সথ | পঠিস্সাম |

## ঠা (দাঁড়ান—to stand)

### বত্তমানা (Present tense)

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | তিট্ঠতি | তিট্ঠসি | তিট্ঠামি |
| বহুবচন | তিট্ঠন্তি | তিট্ঠথ | তিট্ঠাম |

### পঞ্চমী (Imperative mood)

| | | | |
|---|---|---|---|
| একবচন | তিট্ঠতু | তিট্ঠ তিট্ঠাহি | তিট্ঠামি |
| বহুবচন | তিট্ঠন্তু | তিট্ঠথ | তিট্ঠাম |

### সত্তমী (Optative)

| | | | |
|---|---|---|---|
| একবচন | তিট্ঠেয্য | তিট্ঠেয্যাসি | তিট্ঠেয্যামি |
| বহুবচন | তিট্ঠেয্যুং | তিট্ঠেয্যাথ | তিট্ঠেয্যাম্হি |

### অজ্জতনী (Aorist)

| | | | |
|---|---|---|---|
| একবচন | অট্ঠাসি | অট্ঠাসি | অট্ঠাসিং |
| বহুবচন | অট্ঠংসু | অট্ঠাসিথ | অট্ঠাসিম্হা |

### ভবিস্সন্তী (Future tense)

| | |
|---|---|
| একবচন | ঠস্সতি, তিট্ঠিস্সতি, ঠস্সসি, তিট্ঠিস্সসি ঠস্সামি, তিট্ঠিস্সামি |
| বহুবচন | ঠস্সন্তি, তিট্ঠিস্সন্তি ঠস্সথ, তিট্ঠিস্সথ ঠস্সাম, তিট্ঠিস্সাম |

## নী (নেওয়া—to Leac)

### বত্তমানা (Present tense)

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | নেতি, নযতি | নযসি, নেসি | নযামি |
| বহুবচন | নেন্তি, নযন্তি | নযথ নেথ | নযাম |

### পঞ্চমী (Imperative)

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | নযতু | নয, নযাহি | নযামি |
| বহুবচন | নযন্তু | নযথ | নযাম |

### সত্তমী (Optative)

| | | | |
|---|---|---|---|
| একবচন | নেয্য | নেয্যাসি | নেয্যামি |
| বহুবচন | নেয্যুং | নেয্যাথ | নেয্যাম |

### অজ্জতনী (Aorist)

| | | | |
|---|---|---|---|
| একবচন | নযি | নযি | নযিং |
| বহুবচন | নযিংসু | নযিত্থ | নযিম্হা |

### ভবিস্সন্তী (Future tense)

| | | | |
|---|---|---|---|
| একবচন | নেস্সতি | নেস্সসি | নেস্সামি |
| বহুবচন | নেস্সন্তি | নেস্সথ | নেস্সাম |

## লভ্ (লাভ করা—to get)

### বত্তমানা (Present tense)

| | পঠম পুরিসো | মজ্ঝিম পুরিসো | উত্তম পুরিসো |
|---|---|---|---|
| একবচন | লভতি | লভসি | লভামি |
| বহুবচন | লভন্তি | লভথ | লভাম |

### পঞ্চমী (Imperative mood)

| | | | |
|---|---|---|---|
| একবচন | লভতু | লভ, লভাহি | লভামি |
| বহুবচন | লভন্তু | লভথ | লভাম |

### সত্তমী (Optative)

| | | | |
|---|---|---|---|
| একবচন | লভেয্য | লভেয্যাসি | লভেয্যামি |
| বহুবচন | লভেয্যুং | লভেয্যাথ | লভেয্যাম |

অনবধানতা বশতঃ দশম অধ্যায়ের D67- -D74 পৃষ্ঠা বাদ পড়িয়াছে ঐগুলি Due partএ দেওয়া হইবে।

**কচ্চি**—সম্ভবতঃ, আশা করি। যথা :—কচ্চি নু ভোন্তো কুসলং—আমি আশা করি আপনারা কুশলে আছেন। **কথং**—কেন? কি প্রকারে? যথা—কথং আগতো—কি প্রকারে আসিলে। **কদা**—কখন? যথা :—কদা গমিস্সামি গেহং—কখন বাড়ী যাইব? **কদাচি**—কখনও। যথা :—সো কদাচি গায়তি—সে কখনও কখনও গান করে। **কিঞ্চি**—কিছু। যথা :—অহং কিঞ্চিপি ন জানামি—আমি কিছুই জানি না। **কিং**—কেন? (কারণার্থে)। যথা :—কলহেন কিং—বিবাদের প্রয়োজন কি? **কির**—কথিত আছে। যথা :—মিথিলায়ং কির জনকো নাম রাজা আসি—কথিত আছে মিথিলায় জনক নামে রাজা ছিলেন। **কীব**—কত? যথা :—কীব দূরো ইতো কলসী গামো হোতি—এখান হইতে কলসীগ্রাম কতদূর? **কুত্থ**—কোথায়। যথা :—কুত্থ তে ভাতা—তোমার ভ্রাতা কোথায়? **খিপ্পং**—শীঘ্র। যথা :—সো খিপ্পং গচ্ছতি—সে তাড়াতাড়ি যায়। **খলু**—বাস্তবিক। যথা :—অমতং তে খলু বচনং—বাস্তবিক তোমার বচন অমৃতের ন্যায়। **চ**—এবং। যথা :—রামো লক্খণো চ বনং গচ্ছিংসু—রাম এবং লক্ষণ বনে গিয়াছিলেন। **চিরং, চিরেণ**—চিরকাল। যথা :—কিমপি চিরং ন তিট্ঠতি—কিছুই চিরকাল থাকে না। **চে**—যদি। যথা :—সো চে গচ্ছতি অহং পি গমিস্সামি—যদি সে যায় আমিও যাইব। **জাতু**—নিশ্চয়ই। যথা :—নহি জাতু গব্ভসেয়্যং পুনরেতি—নিশ্চয়ই সে পুনর্বার গর্ভাশয়ে জন্মগ্রহণ করে না। **ততো**—তাহা হইতে, তখন হইতে, তথা হইতে। যথা :—ততো গন্ত্বা—তথা হইতে যাইয়া।

**তত্র, তত্থ**—তথায়। যথা :—সো তত্র বা তত্থ গচ্ছি—সে তথায় গিয়াছিল। **তত্রসুদং**—সেই স্থানে; পদপূরণের ব্যবহৃত হয়। যথা :—তত্র সুদং ভগবা সাবত্থিয়ং বিহরতি। **তথা**—সুতরাং, সেইরূপে। যথা :—যথা পিতা বদতি পুত্তো তথা করোতি—পিতা যাহা বলেন পুত্র তাহাই করে। **তদা**—সেই সময়ে। যথা :—তদা ভগবা বারাণসীয়ং

বসি—সেই সময় ভগবান্ ( বুদ্ধ ) বারাণসীতে বাস করিতেন। **তদানি**—তখন। যথা :—তদানি সো বিপুলং ধনং পাপুনি—তখন তিনি বিপুল ধন লাভ করিলেন। **তহিং**—তথায়। যথা :—পবিসিত্বা তহিং—তথায় প্রবেশ করিয়া। **তাব**—তাবৎ। যথা :—দারুণি তাব আহরাপেথ—তাবৎ কাঠ আহরণ কর। **তুহ্নী**—তুষ্ণী। যথা :—তুহ্নী নিসীদতি—চুপ করিয়া বসে। **থোকং**—কিছু দূর। যথা :—থোকং গন্ত্বা—কিছুদূর যাইয়া। **দিবা**—দিবসে। যথা :—দিবা ন নিদ্দং গচ্ছ—দিবা নিদ্রা যাইও না। **দিট্‌ঠা**—আনন্দ সূচক ধ্বনি ; **ধী**—ধিক্। যথা :—ধী ব্রাহ্মণস্স হন্তারং—ব্রাহ্মণ হন্তাকে ধিক্।

**ধুবং**—নিশ্চয়ই। যথা :—মরণং ধুবং—মৃত্যু নিশ্চয়ই। **ন**—না। যথা :—অহং ন গমিস্সামি—আমি যাইব না। **নু, ননু**—জিজ্ঞাসার্থে। যথা :—ননু অহং তত্র গমিস্সামি—আমি তথায় যাই না ? **নূন**। যথা :—নূন সো মারেতি অজ্জ—অদ্য সে নিশ্চয়ই মারিবে। **নোচে**—নচেৎ। যথা :—দূরং গচ্ছ নোচে সো মারেস্সতি—দূরে চলিয়া যাও, নতুবা সে মারিবে। **পরিতো**—চতুর্দ্দিকে। যথা :—উয্যানং পরিতো রুক্খা উদ্যানের চতুর্দ্দিকে বৃক্ষরাজি। **পচ্ছা**—পশ্চাৎ। যথা :—মম পচ্ছা আগচ্ছতি—সে আমার পশ্চাৎ আসে।

**পুন, পুনপ্পুনং**—পুনঃ পুনঃ। যথা—সো পুনপ্পুনং আগচ্ছতি—সে পুনঃ পুনঃ আসে। **পুরতো**—সম্মুখে আবির্ভাব হইল। **পুরা**—পূর্ব্বকালে। যথা :—যথা :—পুরা জনকো নাম রাজা অহোসি—পূর্ব্বকালে জনক নামে রাজা ছিলেন। **পতি**—প্রতি। যথা :—মং পতি সদয়ো ভব—আমার প্রতি সদয় হও। **পাতো**—প্রাতে। যথা :—পাতো ব উট্‌ঠায়—প্রাতঃ কালে উঠিয়া। **পেচ্চ**—মৃত্যুর পর। যথা :—পেচ্চ ন লভতে সুখং—মৃত্যুর পর, সুখ পায়না। **ভীয়ো**—অতীব। যথা :—ভীয়ো তুট্‌ঠো—অতীব সন্তুষ্ট। **মা**—নিষেধার্থে। যথা :—মা গচ্ছ যাইও না। **মিচ্ছা**—মিথ্যা। যথা :—মিচ্ছং মা বদ—মিথ্যা কথা বলিও না।

**মুসা**—মিথ্যা। যথা :—মুসা বাদা বেরমনি—মিথ্যা কথা হইতে বিরত হওয়া। **যতো**—যেহেতু, যাহা হইতে। যথা :—যতো অহং এত্থ সুখেন তিট্‌ঠামি—যেহেতু আমি এখানে সুখে আছি। **যত্র, যত্থ**—যেথায়। যথা :—যত্থ মম মিত্তো অত্থি তত্থ গমিস্সামি—যেখানে আমার

মিত্র আছে তথায় যাইব। **যদা**—যখন। যথা :—যদা ত্বং আগমিস্সসি তদা অহং গমিস্সামি—যখন তুমি আসিবে তখন আমি যাইব। **যদি**—যদি। যথা :—যদি সো আগচ্ছতি অহং গমিস্সামি—যদি সে আসে আমি যাইব। **যাব**—যাবৎ। যথা :—যাব পাপং ন পচ্চতি—যাবৎ পাপের শাস্তি না হয়। **রে**—রে (তুচ্ছার্থে)। যথা :—রে দুট্ঠ চোর —আরে দুষ্ট চোর! **বরং**—বরং (তুল্যার্থে)। যথা :—ধনম্মা ধম্মো এব বরং—ধন হইতে ধর্ম্মই শ্রেয়ঃ। **বহি**—বাহিরে। যথা :—দাসো বহি গচ্ছতি—ভৃত্য বাহিরে যায়। **বা**—অথবা। যথা :—রামো বা লক্খণো—রাম লক্ষ্মণ। **বিনা**—ব্যতীত। যথা :—দুক্খেন বিনা সুখং ন ভবতি—দুঃখ বিনা সুখ হয় না। **সনিকং**—আস্তে আস্তে। যথা —সো সনিকং গচ্ছতি—সে আস্তে আস্তে যায়। **স্বে-সুবে**—আগামী কল্য। যথা :—স্বে সো গমিস্সসি—আগামীকল্য সে যাইবে। **সেয্যথা**—যেমন। যথা :—সেয্যথা পি নাম উম্মাপুপ্ফং—যেমন উম্মা পুষ্প। **সেয্যথীদং**। যথা :—চত্তারো মহাভূতা সেয্যথীদং পঠবী ধাতু আপো ধাতু তেজো ধাতু বায়ু ধাতু—চারিটী ধাতু আছে পৃথিবী, জল, অগ্নি এবং বায়ু। **সামং**—স্বত প্রবৃত্ত হইয়া। যথা :—সামং গন্তব্বং দূতো বা পেসিতব্বো—হয়ত তিনি নিজেই যাইবেন, নতুবা এক রাজদূত পাঠাইবেন। **সক্কা** সমর্থ। যথা : তেন গন্তুং সক্কা—তিনি যাইতে সমর্থ। **সদা**—সর্ব্বদা। যথা :—সো সদা সচ্চং বদতি—সে সর্ব্বদা সত্য কথা বলে। **সম্মা**—সম্যক্। যথা :—সো সকুণং সম্মা পটিজগ্গতি—সে সম্যকরূপে পাখীটিকে পালন করে। **সব্বথা**—সর্ব্বপ্রকার। **সব্বদা**—সর্ব্বদা। **সদ্ধিং, সহ**—সহিত। যথা :—রামেন সহ সদ্ধিং বা সীতা বনং গচ্ছি—রামের সহিত সীতা বনে গিয়াছিলেন। **সকিং**—একবার। যথা :—তেসং সকিং উপ্পন্নং বেরং ন সম্মতি—তাহাদের ক্রোধ একবার উদ্দীপিত হইলে আর প্রশমিত হয় না। **সায়ং**—সন্ধ্যা। যথা: সায়ং সো গচ্ছি—সন্ধ্যার সময় সে গিয়াছিল। **সুট্ঠু**—ভাল। যথা : সুট্ঠু বদতি দারকো—বালকটি ভাল কথা বলে। **সয়ং**—নিজে। যথা :—অহং সয়ং গচ্ছিং—আমি নিজেই গিয়াছিলাম। **সোত্থিং**—নিরাপদে। যথা :—সো সোত্থিং আগতো—সে নিরাপদে আসিয়াছে। **হন্দ**—এস! আহা! (Interjection)। যথা :—হন্দ নং হনাম—এস, চল আমরা তাহাকে হত্যা করি।

**হি**—নিশ্চয়ার্থে। যথো :—সো হি জানতি তব সভাবং—সে নিশ্চয়ই তোমার স্বভাব জানে। **হিয্যো**—গতকল্য। যথা :—হিয্যো অহং গচ্ছিং—গতকল্য আমি গিয়াছিলাম। **হেট্‌ঠা**—নীচে। যথা :—রুক্খস্স হেট্‌ঠা মীগো অট্‌ঠাসি—বৃক্ষের নীচে হরিণটি দাঁড়াইয়াছিল।

## বিভক্ত্যর্থ

১১। **প্রথমার্থে**—অম্বি, লক্কী ; **সম্বোধনার্থে**—শ্রমণগণের সম্বোধনে আবুসো ; হীন ব্যক্তির সম্বোধনে রে, অরে ; **প্রথমা ও দ্বিতীয়ার অর্থে**—দিবা, ভিয্যো ; **তৃতীয়ার্থে**—সয়ং, সামং, সম্মা ; **সপ্তম্যর্থে**—সমন্তা, পরিতো, অভিতো, একমন্তং, উপরি, সম্মুখা, তিরো, অগ্গে, আরা, পচ্ছা, পুরে, পেচ্চ ; **কালবাচী—** সপ্তম্যর্থে—অজ্জ, স্বে, হিয্যো, পুরে, সায়ং নিচ্চং ইত্যাদি।

## Exercise

Frame sentences illustrating the use of some abyayas :

Atho, aññamaññaṁ, atha, kho, addhā, aparabhāge, avidūre, alaṁ, ārabbha, ito eva, kacci, kahaṁ, kira, kiṁ, kuto, khaṇe khaṇe, kho, tatra tatra, tatra sudaṁ, tattra tattra, dūre, dhi, namo, nissāya, nu, nūna, pacchā, pana, vata, viya, ve, maññe, yattha yattha, yadā, tadā, yasmā tasmā, yattakaṁ, yato, yāva tāva, yena tena, raho, rattiṁ, sakaṁ sakaṁ, sakiṁ, sace, saṇikaṁ ; saṇikaṁ saṇikaṁ, saddhiṁ, samantā, sāmaṁ, sāyaṁ, raṭṭhā raṭṭhaṁ, handa, hi, heṭṭhā.

অবশিষ্ট অংশ। ১৯৪৮ ইংরাজী।

# পালি ব্যাকরণ ও অনুবাদ শিক্ষার

# দ্বিতীয় ভাগ

## একাদশ অধ্যায়

### সমাস (Compound)

১। নামানং সমাসো যুত্তত্থো

পরস্পর সঙ্গতি (১) বা অন্বয় থাকিলে, দুই বা বহুপদের যে একপদীভাব, উহাকে **সমাস** বলে। বিশেষ্য, বিশেষণ ও কতিপয় অব্যয় শব্দেরই সাধারণতঃ সমাস হইয়া থাকে।

২। পকতি চস্স সরন্তস্স; তেসং বিভত্তিয়ো লোপা চ।

সমাস হইলে সমুদয় পদ প্রাতিপদিক হয় ও মিলিত পদসমূহের বিভক্তির প্রায় (২) লোপ হয়, পরে সমস্ত পদের পুনরায় বিভক্তির যোগ হয়।

**দ্রষ্টব্য ঃ**—বাঙ্গালা ব্যাকরণে সমাসে যে পদ রচিত হয়, তাহাকে সমস্ত পদ বলে; যে অবস্থায় সমাস হয় না উহাকে ব্যাসবাক্য বলে; এবং যে সকল পদের সমাস হয়, তাহাদের প্রত্যেক পদকে সমস্যমান পদ বলে।

৩। সমাস **ছয়** প্রকার—**দ্বন্দ্ব, তপ্পুরিসো, কর্ম্মধারয, দিগু বহুব্বীহি ও অব্যযীভাব।**

---

(১) ভিন্ন ভিন্ন অর্থযুক্ত পদের মিলন অর্থ সঙ্গত হওয়া দরকার পরস্পর সঙ্গতার্থক বা অন্বিত না হইলে সমাস হয় না।

(২) অলুত্ত সমাসে মধ্যস্থিত বিভক্তির লোপ হয় না। সেই জন্য প্রায় পদের নির্দ্দেশ করা হইল।

## দ্বন্দ্ব

## (Copulative or Aggregative Compound)

৪। নামানং সমুচ্চযো দ্বন্দো।

একই বিভক্তিযুক্ত দুই বা বহু পদের যে একপদী ভাব তাহাকে দ্বন্দ্ব সমাস বলে। দ্বন্দ্ব সমাসে সমস্যমান সমুদয় পদগুলির অর্থ প্রধানরূপে প্রতীত হয় (১) যথা :—চন্দো চ সুরিযো চ = চন্দ সুরিযা (চন্দ্র-সূর্য্য)।

৫। দ্বন্দ্ব সমাস দ্বিবিধ :—**ইতরিতর** ও **সমাহার**।

৬। যাহাতে সংগৃহীত পদার্থগুলি মিলিত হইলে পরস্পর ভিন্ন বলিয়া গৃহীত হয় তাহাকে **ইতরিতর** (copulative) দ্বন্দ্ব বলে ও যাহাতে সংগৃহীত পদার্থগুলি মিলিত হইয়া একটি সমষ্টি বা সমাহার বুঝায়, তাহাকে **সমাহার** দ্বন্দ্ব বলে।

ইতরিতর দ্বন্দ্বে দুই বা ততোধিক ব্যক্তি বা বস্তু বুঝাইলে সমস্ত পদ বহুবচনান্ত হয় এবং সমাসের উত্তর পদ যে লিঙ্গের থাকে, সমস্ত পদের ও সেই লিঙ্গ হয়।

ইতরিতর দ্বন্দ্বের উদাহরণ :—দেবা চ মনুস্সা চ = দেবমনুস্সা (gods and men), সমণা চ ব্রাহ্মণা চ = সমণব্রাহ্মণা (monks and brahmins), চন্দিমা চ সুরিযো চ = চন্দিমসুরিযা (the moon and the sun).

সমাহার দ্বন্দ্বের উদাহরণ :—

(১) প্রাণীর অঙ্গ বাচক :—চক্খুঞ্চ সোতঞ্চ = চক্খুসোতং (the eye and the ear)। হত্থা চ পাদা চ = হত্থপাদং (hands and feet)

(২) তূর্য্যাঙ্গার্থে (১) বাদ্যবাচক :—গীতং চ বাদিতং চ = গীতবাদিতং।

সঙ্খো চ পণবো চ = সঙ্খপণবং।

সম্মঞ্চ তালঞ্চ = সম্মতালং।

(৩) যোগ্যার্থে (১) নাঙ্গল সম্বন্ধীয় উপকরণার্থে :—

ফালঞ্চ পাচনঞ্চ = ফালপাচনং।

যুগঞ্চ নঙ্গলঞ্চ = যুগনঙ্গলং।

(৪) সেনাঙ্গ বাচক (১) সেনার অঙ্গ বাচক :—

হত্থিনো চ অস্সা চ = হত্থিস্সং।

অসি চ চম্মা চ = অসিচম্মং।

১। উভয় পদত্থপ পধানা দ্বন্দ্ব।

ধনু চ কলাপো চ = ধনুকলাপং।
রথা চ পত্তিকা চ = রথপত্তিকং।

(৫) ক্ষুদ্র জন্তু বাচক (১):—
ডংসঞ্চ মসকঞ্চ = ডংসমসকং।
কীটা চ সিরিংসপা চ = কীটসিরিংসপং।
কুণ্হা চ কিপিল্লিকা চ = কুণ্হকিপিল্লিকং।

(৬) পরস্পর বিরুদ্ধ জন্তু বাচক (১):—
অহি চ নকুলো চ = অহিনকুলং।
কাকো চ উলুকো চ = কাকোলুকং।
বিল্লারা চ মূসিকা চ = বিল্লারমূসিকং।
সপ্পা চ মণ্ডুকা চ = সপ্পমণ্ডুকং।
*গরুলো চ সপ্পো চ = গরুলসপ্পং।

(৭) বিসভাগার্থ বাচক (১) অর্থাৎ বাহ্যতঃ অসদৃশ অর্থে—নামং চ রূপং চ = নামরূপং, লোভং চ মোহং চ = লোভমোহং।

† (৮) বিবিধ উদাহরণ (১)—ইত্থি চ পুমা চ = ইত্থিপুমং, দাসী চ দাসো চ = দাসিদাসং, পত্তং চ চীবরঞ্চ = পত্তচীবং, গঙ্গা চ সোণো চ = গঙ্গাসোণং, তিকং চ চতুক্কং চ = তিকচতুক্কং, বেণো চ রথকারো চ = বেণরথকারং, সাকুন্তিকো চ মাগবিকো চ = সাকুন্তিকমাগবিকং, আরো চ সত্থি চ = আরসত্থি, কট্ঠো চ কলাপো চ = কট্ঠকলাপং, পুব্বা চ অপরা চ পুব্বাপরং, পুরত্থিমা চ পচ্ছিমা চ = পুরত্থিমপচ্ছিমং।

‡ (৯) দ্বন্দ্ব সমাসে বৃক্ষ, তৃণ, পশু, ধন, জনপদ ইত্যাদি শব্দের বিকল্পে সমাহার হয় (২)। যথা:—

বৃক্ষ—অস্সত্থা চ কপিত্থা চ = অস্সত্থকপিত্থং অস্সত্থকপিত্থা বা, ধবো চ খাদিরঞ্চ = ধবোখাদিরং ধবখাদিরা বা, অম্বা চ পনসা চ = অম্বপনসং অম্বপনসা বা।

তৃণ—উসীরঞ্চ বিরনঞ্চ = উসীরবিরনং, উসীরবিরনা বা, মুঞ্জো চ বব্বজো চ = মুঞ্জবব্বজং মুঞ্জবব্বজা বা।

---

(*) তথা দ্বন্দে পাণি তুরিয়-যোগ্গ-সেনঙ্গ-খুদ্দজন্তুক-বিবিধ বিরুদ্ধ বিসভাগত্থাদীনঞ্চ

(†) আদি সদ্দেনাঞ্ঞেপি।

(‡) বিভাসা রুক্খ-তিণ পসু ধন-ধঞ্ঞ-জনপদাদীনঞ্চ।

পশু—অজো চ এলকো চ = অজেলকং অজেলকা, বা হথী চ গাবো চ অস্‌সা চ বলবা চ = হথীগবাস্‌সবলবং হথীগবাস্সবলবা বা।

ধন—হিরঞ্ঞঞ্চ সুবণ্ণঞ্চ = হিরঞ্ঞসুবণ্ণং হিরঞ্ঞসুবণ্ণানি বা, জাতরূপঞ্চ রজতঞ্চ = জাতরূপরজতং জাতরূপরজতানি বা মণিঞ্চ মুত্তঞ্চ সঙ্খঞ্চ বেলুরিযঞ্চ = মণিমুত্তসঙ্খবেলুরিযং মণিমুত্তসঙ্খবেলুরিযানি বা।

ধান্য—সালি চ যবো চ = সালিযবং সালিযবা বা, তিলঞ্চ মুগ্গঞ্চ মাসঞ্চ = তিলমুগ্গমাসং তিলমুগ্গমাসানি বা।

জনপদ—কাসী চ কোসলা চ = কাসিকোসলং কাসিকোসলা বা, অঙ্গা চ মগধা চ = অঙ্গমগধং অঙ্গমগধা বা, বজ্জী চ মল্লা চ বজ্জিমল্লং বজ্জিমল্লা বা।

১০। নিম্নলিখিত ক্ষেত্রে সমাহার দ্বন্দ্বের ব্যবহার দ্রষ্টব্য :—

* (১) দ্বন্দ্বসমাসে **নিত্য বিরোধী অদ্রব্যবাচক** শব্দের বিকল্পে একবচন ও নপুংসক লিঙ্গ হয় (১)। যথা :—কুসলো চ অকুসলো চ = কুসলাকুসলং কুসলাকুসলানি বা, হীনঞ্চ পণীতঞ্চ = হীনপ্পণীতং হীনপ্পণীতা বা, সুখঞ্চ দুক্খঞ্চ = সুখদুক্খং সুখদুক্খানি বা,—রত্তি চ দিবা চ = রত্তিদিবং রত্তিদিবা বা, অহঞ্চ রত্তি চ = অহোরত্তং অহোরত্তা বা।

† (২) দ্বন্দ্বসমাসে **পক্ষীবাচক** শব্দের বিকল্পে একবচন ও নপুংসক লিঙ্গ হয় (২)। যথা :—বকো চ বলাকো চ = বকবলাকং বকবলাকা বা, হংসা চ বকা চ = হংসবকং হংসবকা বা, মযূর চ কোঞ্চা চ = মযূরকোঞ্চং মযূরকোঞ্চ বা, কাকো চ মোরো চ = কাকমোরং।

‡ (৩) দ্বন্দ্বসমাসে **ব্যঞ্জনবাচক** অর্থাৎ খাদ্য বাচক শব্দের বিকল্পে একবচন ও নপুংসক লিঙ্গ হয় (৩)। যথা :—দধি চ ঘতঞ্চ = দধিঘতং দধিঘতানি বা।

§ (৪) দ্বন্দ্ব সমাসে **দিক্** বাচক শব্দেথ বিকল্পে একবচন ও নপুংসক লিঙ্গ হয় (৪)। যথা :—পুব্বো চ অপরো চ = পুব্বাপরং পুব্বাপরা বা।

## দ্বন্দ্ব সমাসেরসাধারণ বিধি

১১। ই-কারান্ত ও উ-কারান্ত শব্দ পূর্ব্বে বসে। যথা :—অগ্গি চ ধূমো চ = অগ্গিধূমা।

(*) নিচ্চবিরোধনমদ্দবানং। (†) সকুণীনং। (‡) ব্যঞ্জনানং। (§) দিসানং ৮

১২। অল্পতর স্বরবিশিষ্ট শব্দ প্রথমে বসে। যথা:—সুরো চ অসুরো চ = সুরাসুরা ; হনু চ গীবা চ = হনুগীবং।

১৩। ঈ-কারান্ত ও ঊ-কারান্ত শব্দ পূর্ব্বে থাকিলে তাহাদের অন্ত্য ঈ-কার ও ঊ-কার স্থলে যথাক্রমে ই-কার ও উকার হয়। তথা:—ইত্থী চ পুরিসোচ = ইত্থিপুরিসা।

১৪। স্ত্রীলিঙ্গ শব্দ পূর্ব্বে থাকিলে তাহা পুংবৎ হইয়া থাকে। যথা:—চন্দিমা চ সুরিয়ো চ = চন্দিমসুরিয়া।

১৫। দ্বন্দ্ব সমাসে 'পতি' শব্দ পরে থাকিলে 'জায়া' শব্দ স্থলে 'তুদং' অথবা 'জানি' শব্দ হয় (১)। যথা:—জায়া চ পতি চ = তুদম্পতী জানিপতী বা।

১৬। দ্বন্দ্ব সমাসে পরপদের লিঙ্গানুসারে লিঙ্গনির্ণয় হয় (২)।

## তপ্পুরিসো

## ( তৎপুরুষ—Dependent Determinate Compound )

### ১৭। অমাদযো পরপদেহি

যে সমাসে পূর্ব্বপদ দ্বিতীয়াদি বিভক্তিযুক্ত ও পরপদ প্রথমা বিভক্তিযুক্ত হয়, তাহাকে তৎপুরুষ কহে।

**দ্রষ্টব্য:**—তৎপুরুষ ও কর্ম্মধারয় সমাসে প্রায়শঃ পরপদের অর্থ প্রধানরূপে প্রতীয়মান হয় (৩)। তৎপুরুষ সমাসে পূর্ব্বপদের বিভক্তির লোপ হয় এবং পরপদের লিঙ্গানুসারে লিঙ্গ নির্ণয় হয় (২)।

১৮। তৎপুরুষ **ছয়** প্রকার। যথা:— দুতিযা-তপ্পুরিসো, ততিযা তপ্পুরিসো, চতুত্থী-তপ্পুরিসো, পঞ্চমী-তপ্পুরিসো, ছট্ঠী-তপ্পুরিসো ও সত্তমী-তপ্পুরিসো।

### ১৯। দুতিযা তপ্পুরিস ( দ্বিতীয়া তৎপুরুষ )।

গামং গতো = গামগতো, সুখং পত্তো = সুখপত্তো, সোতং আপন্নো = সোতাপন্নো, দুক্খং অতীতো = দুক্খাতীতো। মুহুত্তং সুখং = মুহুত্তসুখং, কূপং পতীতো = কূপপতীতো, রথং অরুল্‌হো = রথারুল্‌হো।

---

(১) জাযায তুদং জানি পতিম্হি। (২) কর্ম্মধারযো দ্বন্দো চ তপ্পুরিসো চ অভিন্না ; তযো পরপদে লিঙ্গং বহুব্বীহি পদন্তরে। (৩) পরপদত্থপ্পধানো কর্ম্মধারয তপ্পুরিসা চ দ্বে সমাসা।

**উপপদ তপ্‌পুরিসো**—এই সমাসকে কেহ কেহ বিশিষ্ট প্রকারের সমাস বলিয়া বিবেচনা করেন এবং **উপপদ**-সমাস নামে অভিহিত করেন।

ধাতুর সহিত উপপদের (১)। যে সমাস হয়, তাহাকে উপপদ সমাস কহে। ব্যাসবাক্য রূপে প্রয়োগ হয় না বলিয়া ইহা **নিত্য সমাস**। যথা :— কুম্ভং করোতীতি = কুম্ভকারো ; অত্থং কামেতীতি = অত্থকামো।

২০। **ততিযা তপ্‌পুরিসো**—রঞ্ঞা হতো = রাজহতো ; কাকেহি পেয্যা = কাকপেয্যা ; বুদ্ধেন ভাসিতো = বুদ্ধভাসিতো ; জাতিযা অন্ধো = জচ্চন্ধো ; ঘতেন সিত্তং = ঘতসিত্তং ; গুণেন হীনো = গুণহীনো ; পিযেন বিপ্পযোগো = পিযবিপ্পযোগো ; অসিনা কলহো = অসিকলহো ; মাসেন পুব্বো = মাসপুব্বো ; পিতরা সদিসো = পিতুসদিসো ; সোণেহি লেয্য = সোণলেয্য ; পিতরা সমো = পিতুসমো, একেন উনবীসতি = একোনবীসতি ; বাচায নিপুণো = বাচানিপুণো।

২১। কখনও কখনও সম্পূর্ণ অর্থ প্রকাশ করিবার জন্য ব্যাস বাক্যে কয়েকটী শব্দের প্রয়োজন হয় ; কিন্তু সমাসে তাহা লুপ্ত হয়। যথা :— অস্সেন যুত্তো রথো = অস্সরথো, গুলেন সংসট্ঠো ওদনো = গুলোদনো, দধিনা উপসিত্তং ভোজনং = দধিভোজনং।

২২। **চতুত্থী তপ্‌পুরিসো**—লোকস্স হিতো = লোকহিতো যাগুয়া তণ্ডুলো = যাগুতণ্ডুলো, তস্স ইদং = তদত্থং, বুদ্ধস্স দেয্যং = বুদ্ধদেয্যং।

---

(১) যে সকল পদের পরস্থিত ধাতুর উত্তর কৃৎপ্রত্যয় হয়, তাহাদিগকে উপপদ বলে। যথা—কুম্ভকারো। এইস্থলে কুম্ভ' এই পদের পরস্থিত 'কর' ধাতুর উত্তর কৃৎপ্রত্যয় বিহিত হইয়াছে ; এইনিমিত্ত 'কুম্ভং' এই পদটী উপপদ। উপপদস্থলে নিত্যসমাস হইয়া থাকে, নিত্যসমাসের ব্যাসবাক্য নাই। তথাপি ধাতুর সহিত যে উপপদের সমাস হয়, তাৎপর্য্য বোধের নিমিত্ত সেই ধাতু ও উপপদ মিলিত একটী বাক্য হইয়া থাকে। যথা—কুম্ভং করোতি যো সে = কুম্ভকারো। মনে রাখিতে হইবে উপরোক্ত বাক্যটী বাস্তবিক সমাস বিগ্রহ নহে। পক্ষান্তরে 'কুম্ভকারো' এই শব্দের কুম্ভং কারো এই ব্যাসবাক্য করিয়া দ্বিতীয়া তৎপুরুষ পর্য্যায়ভুক্ত করা যাইতে পারে কিন্তু তাহা বৈয়াকরণগণ অনুমোদন করেন না। উপপদ সমাসের অর্থবোধকালে একটী "যো" অথবা 'তি' শব্দের প্রয়োগ থাকে বলিয়া, উহাকে যেন বহুব্রীহি সমাস বিবেচনা করা না হয়।

২৩। কোন কোন বৈয়াকরণ **তুং** প্রত্যয়ান্ত শব্দের সহিত **'কাম'** শব্দের যোগে যে সমাস হয় তাহাকে চতুর্থী তৎপুরুষ সমাস বলিয়া বর্ণনা করেন। যথা :—বঞ্চেতুং কামো = বঞ্চেতুকামো, গন্তুং কামো = গন্তুকামো, সোতুং কামো = সোতুকামো।

২৪। **পঞ্চমী তপ্পুরিসো**—চোরস্মা ভযং = চোরভযং, নগরা নিগ্গতো = নগরনিগ্গতো, সাসনস্মা চুতো = সাসনচুতো, লোকতো অগ্গো = লোকগ্গো, বন্ধনা মুত্তো = বন্ধনমুত্তো।

২৫। **ছট্ঠী তপ্পুরিসো**—রঞ্ঞো পুত্তো = রাজপুত্তো, নরানং উত্তমো—নরোত্তমো, নদীযা তীরং—নদিতীরং, ভিক্খুনীনং সঙ্ঘো—ভিক্খুনি সঙ্ঘ, বুদ্ধস্স সাবকো—বুদ্ধসাবক, জিনস্স বচনং—জিনবচনং ধঞ্ঞানং রাসী = ধঞ্ঞরাসী, ইত্থিযা রূপং = ইত্থিরূপং, পুমস্স ভাবো = পুম্ভাবো, রুক্খস্স মূলং = রুক্খমূলং।

২৬। **সত্তমী তপ্পুরিসো**—সংসারেস্মু দুক্খং = সংসার দুক্খং, আকাসে ভূতো = আকাসভূতো, ধম্মে রতো = ধম্মরতো, অরঞ্ঞে বাসো = অরঞ্ঞবাসো, নরেসু সীহো = নরসীহো, রূপে সঞ্ঞা = রূপসঞ্ঞা।

২৭। কখন ও কখন ও উপমাযোগে **নিন্দার্থে** সপ্তমী তৎপুরুষ হয়। যথা :—কূপে মণ্ডূক বিয = কূপ মণ্ডূক, নগরে কাকো বিয = নগর কাকো।

## তৎপুরুষ সমাসের

২৮। তৎপুরুষ সমাসে পূর্ব্বপদ কখনও কখনও পরে বসে (১) যথা :—

(ক) দ্বিতীযা তৎপুরুষ—বেলং অতিক্কন্তং = অতিবেলং, মালং অতীতো = অতিমালো, জীবিকং পত্তো = পত্তজীবিকো, অন্তং অতিক্কন্তং = অচ্চন্তং, অত্থং অনুগতং = অন্বত্থং, অসনং পচ্ছিগতং = পচ্ছসনং, জীবিকং আপন্নো = আপন্নজীবিকো।

(খ) তৃতীযা তৎপুরুষ—কোকিলায অবকুট্ঠং = অবকোকিলং, অজ্ঝেনায পরিগিলানো = পরিযজ্ঝানো।

(গ) চতুর্থী তৎপুরুষ—কম্মস্স অলং = অলংকম্মো, বচনায অলং = অলংবচনো।

---

(১) তপ্পুরিসে ক্বচি অচ্চন্তাদীসু অমাদি বিভত্যন্তং পুব্বপদং পরং ভবতি।

(ঘ) পঞ্চমী তৎপুরুষ—কোসাম্বিযা নিক্খন্তো = নিক্কোসম্বি, কিলেসেহি নিক্খন্তো = নিক্কিলেসো, বনতো নিয্যাতো = নিব্বনো, আচরিযতো পরো = পাচরিযো।

(ঙ) ষষ্ঠী তৎপুরুষ—গঙ্গায উপরি = উপরিগঙ্গং, নদিযা হেট্ঠা = হেট্ঠা-নদী, সমাপত্তিযা অন্তো—অন্তোসমাপত্তি, হংসানাং রাজা = রাজহংসো হংসরাজা বা, মাসস্স অদ্ধং = অদ্ধমাসং মাসদ্ধং বা, কহাপণস্স অড্ঢং = অড্ঢকহাপণং।

(চ) সপ্তমী তৎপুরুষ—রত্তিযা পুব্বং = পুব্বরত্তং।

২৯। তৎপুরুষ সমাসে **অহ** শব্দ স্থলে **অণ্হ** আদেশ হয়। যথা :—অহস্স পুব্বং = পুব্বণ্হং, অহস্স সাযং = সাযণ্হং।

৩০। তৎপুরুষ সমাসে পর পদের অন্ত্য স্বরবর্ণ স্থলে **অ** আদেশ হয় (১)। যথা—দেবানং রাজা = দেবরাজ।

৩১। তৎপুরুষ সমাসে পরপদের লিঙ্গানুসারে লিঙ্গ নির্ণয় হয় (২)।

## অলুত্ত সমাস (অলুক সমাস)

৩২। সাধারণতঃ তৎপুরুষে পূর্ব্বপদের বিভক্তির লোপ হয়, কিন্তু কখনও কখনও আবার হয় না এমন দেখা যায়, এইরূপ স্থানে **অলুত্ত-সমাস** হয়।

যথা :—পভং করো = পভঙ্করো, বেস্সং তরো = বেস্সন্তরো, পরস্সপদং = পরস্সপদং, অত্তনো পদং = অত্তনোপদং, কুটো জো = কুটোজো, অন্তে বাসিকো = অন্তেবাসিকো, উরসি লোমো = উরসিলোমো, ভযতো উপট্ঠানং = ভযতুপট্ঠানং, অমতং দদে = অমতন্দদো, রণং জহো = রণঞ্জহো।

## কর্ম্মধারয়

৩৩। **দ্বিপদে তুল্যাধিকরণে কর্ম্মধারয**

বিশেষ্য পদের সহিত বিশেষণ পদের যে সমাস হয়, উহাকে কর্ম্মধারয সমাস কহে। (৩)

---

(১) কচি সমাসন্তগতানমকারন্তো।

(২) কম্মধারযো দ্বন্দে চ তপ্পুরিসো চ লাভিনো, তযো পরপদে লিঙ্গং বহুব্বীহি পদন্তরে।

(৩) যে তৎপুরুষ সমাসের সমস্যমান পদগুলি পরস্পর সমানাধিকরণ অর্থাৎ বিশেষ্য-বিশেষণ ভাবাপন্ন উহাই কর্ম্মধারয় সমাস। কর্ম্মধারয় সমাসে পরপদের অর্থ প্রধানতঃ প্রতীত হয়।

( ১ )। যথা :—কণ্হো সপ্পো = কণ্হসপ্পো।

কর্ম্মধারয় সমাস নয় প্রকার :—

(ক) **বিসেসন পুব্বপদ** কর্ম্মধারয় অর্থাৎ যে স্থলে বিশেষণ পূর্ব্বে বসে। যথা :—মহন্তো পুরিসো=মহাপুরিসো, মহন্তী নদী = মহানদী, মহন্তং ভযং = মহাভযং, নীলং উপ্পলং = নীলুপ্পলং।

(খ) **বিসেসন পরপদ** কর্ম্মধারয় অর্থাৎ যে স্থলে বিশেষণ পরে বসে। যথা :—সেট্ঠো নর = নরসেট্ঠো, উত্তমো পুরিসো = পুরিসোত্তমো, সারিপুত্তো থেরো—সারিপুত্তথেরো, বুদ্ধঘোসো আচরিযো = বুদ্ধঘোসো-চারিযো।

(গ) **বিসেসনোভয়পদ** কর্ম্মধারয় অর্থাৎ যে স্থলে উভয়পদই বিশেষণ পদ। যথা :—সীতঞ্চ উণ্হঞ্চ = সীতুণ্হং' খঞ্জো চ কুজ্জো চ = খঞ্জকুজ্জো, অন্ধো চ বধিরো চ = অন্ধবধিরো, কতঞ্চ অকতঞ্চ = কতাকতং। এই সমাসে 'সো' এই শব্দটী উহ্য থাকে। যথা—সে অন্ধ সো বধিরো = অন্ধবধিরো।

(ঘ) **সম্ভাবনা** কর্ম্মধারয় অর্থাৎ যে স্থলে পূর্ব্বপদ পরপদের সম্ভাবনা বা উৎপত্তি বুঝায়। এই সমাসে 'ইতি', হুত্বা', 'এবং', 'সঙ্খাতো' প্রভৃতি শব্দ উহ্য থাকে। যথা :—হেতু (হুত্বা) পচ্চযো = হেতু পচ্চযো, অনিষ্ট ( ইতি ) সঞ্ঞা = অনিষ্ট সঞ্ঞা, হিনো (হুত্বা) সমতো = হিনসমতো, ধম্মো ( ইতি ) বুদ্ধি = ধম্মবুদ্ধি, অত্তা (ইতি) দিট্ঠি = অত্তদিট্ঠি।

( ঙ ) **উপমা-কম্মধারয** .অর্থাৎ যে স্থলে পূর্ব্বপদ ও পরপদের মধ্যে উপমা বুঝায়। যথা :—সীহো বিয নরো = নরসীহো, আদিচ্চ বিয বুদ্ধো = বুদ্ধাদিচ্চ, পুংগবো বিয মুনি = মুনিপুংগবো, নাগো বিয বুদ্ধো = বুদ্ধনাগো, রংসি বিয সদ্ধম্মো = সদ্ধম্মরংসি।

( চ ) **অবধারণ পুব্বপদ** কম্মধারয অর্থাৎ যে স্থলে পূর্ব্বপদের প্রাধান্য সূচিত হয়। এই সমাসে 'এব' শব্দটী উহ্য থাকে। যথা :—সীলং এব ধনং সীলধনং, অবিজ্জা এব মলং অবিজ্জামলং, পঞ্ঞা এব সত্থং পঞ্ঞাসত্থং, পঞ্ঞা এব পজ্জোতো পঞ্ঞাপজ্জোতো, চক্খু এব ইন্দ্রিয়ং চক্খু ইন্দ্রিয়ং, মনং এব দ্বারং মনোদ্বারং।

( ছ ) **কু নিপাত পুব্বপদ** অর্থাৎ যে স্থলে 'কু' এই

নিপাত-শব্দটী পূর্ব্বে থাকে। যথা :—কু পুত্তো = কুপুত্তো, কু অন্নং = কদন্নং, কু পুরিসো = কাপুরিসো, কু লবণং = কালবণং, কু অরিযো = কদরিযো।

(জ) **ন-নিপাত পুব্ব পদ** অর্থাৎ যে স্থলে 'ন' এই নিপাত শব্দটী পূর্ব্বে থাকে। যথা :—ন অরিযো = অনরিযো, ন সুদ্ধো = অসুদ্ধো, ন ঊমি = অনূমি, ন অথকামো = অনত্থোকামো, ন ঈতি = অনীতি।

(ঝ) **পাদি পুব্বপদ** অর্থাৎ যে স্থলে 'প', 'পা' প্রভৃতি উপসর্গ পূর্ব্বে থাকে। যথা :—প মুখো = পমুখো, পা বচনং = পাবচনং, বি কপ্পো = বিকপ্পো, অতি দেবো = অতিদেবো, অধিকং সীলং = অধিকসীলং উত্তমো গন্ধো = সুগন্ধো, দু কতং = দুক্কতং, বিসিট্ঠো ধম্মো = অভিধম্মো, উত্তমো জনো = সুজনো, উত্তমো বীরো = পবীরো।

## কর্ম্মধারয় সমাসের সাধারণ বিধি

৩৪। স্বরবর্ণ পরে থাকিলে '**কু**' স্থানে '**কদ**' আদেশ হয় (১)। যথা :—কুচ্ছিতং (**কু**) অন্নং = কদন্নং।

অল্পার্থে '**কু**' স্থানে '**কা**' আদেশ হয় (২)। যথা :—অপ্পকং (কু) লবণং = কালবণং।

কুৎসিতার্থে '**কু**' স্থানে বিকল্পে '**কা**' আদেশ হয় (১)। যথা :—কুচ্ছিতো (কু) পুরিসো = কাপুরিসো কুপুরিসো বা।

কর্ম্মধারয় সমাসে কখনও কখনও পর পদ পুংবৎ হইয়া থাকে। যথা :—দীঘা জঙ্ঘা = দীঘজঙ্ঘো।

৩৫। কর্ম্মধারয় সমাসে পূর্ব্বপদ পুংবৎ হইয়া থাকে (২)। যথা :—রত্তা সা পটি চাতি = রত্তপটী, মহন্তী চ সা সদ্ধা চাতি = মহাসদ্ধা।

৩৬। কর্ম্মধারয় সমাসে 'ন' এর স্থানে অকার আদেশ হয় (৩)। যথা :—ন সুরো = অসুরো।

৩৭। স্বরবর্ণ পরে থাকিলে পূর্ব্বের 'ন' স্থানে 'অন' আদেশ হয় (৪)। যথা :—ন অস্সো = অনস্সো।

৩৮। কর্ম্মধারয় সমাসে **মহন্ত** শব্দের স্থানে **মহা** আদেশ হয় (৫)। যথা :— মহন্তো বীরো = মহাবীরো।

(১) কদং কুস্স। (২) কাপ্পথেসু চ।

## দ্বিগু

### ( দ্বিগু—Numeral Compounds )

৩৯। **সংখ্যাপুব্বো দিগু :**—কৰ্ম্মধারয় সমাসের পূর্ব্বপদ সংখ্যা-বাচক হইলে তাহাকে দিগু সমাস বলে।

দ্বিগু সমাস দ্বিবিধ :—**সমাহার** ও **অসমাহার**।

**সমাহার দিগু**—সমাহার ( সমষ্টি ) বুঝাইলে দ্বিগু সমাসান্ত পদ সাধারণতঃ এক বচন ও নপুংসক লিঙ্গ হয় ( ৬ )।
যথা :—তযো লোকা=তিলোকং তিনি রতনানি = তিরতনং, দ্বি রত্তি= দ্বিরত্তং, ছ আযতনানি = ছলাযতনং, সত্ত অহানি = সত্তাহং, অট্ঠ সীলানি = অট্ঠসীলং, চত্তারি সচ্চানি = চতুসচ্চং, পঞ্চ গাব = পঞ্চগবং।

**অসমাহার দিগু**—যে দ্বিগু সমাসে ব্যক্তি বা বস্তুর সমষ্টি বুঝায় না, তাহাকে অসমাহার দ্বিগু বলে। যথা :—পঞ্চ ইন্দ্রিযানি = পঞ্চিন্দ্রিযানি, সতানি সকটানি = সকটসতানি, চতস্সো দিসা = চতুদ্দিসা।

## বহুব্রীহি

### ( বহুব্রীহি—Attributive Compound )

৪০। **অঞ্ঞপদত্থেসু বহুব্বীহি**

সমস্যমান পদ সকলের অর্থ না বুঝাইয়া যে স্থলে অন্য পদের অর্থ প্রধান রূপে প্রতীয়মান হয়, উহাকে বহুব্রীহি সমাস কহে। বহুব্রীহি সমাসান্ত পদগুলি সাধারণতঃ বিশেষণরূপে ব্যবহৃত হয়। সমস্যমান পদগুলিতে সাধারণতঃ, য ইত্যাদি শব্দের প্রয়োগ হয়। যথা :—ছিন্ন হথ যস্স সো = ছিন্নহত্থো।

বহুব্রীহি সমাস **নয়** প্রকার :—তুল্যাধিকরণ, ভিন্নাধিকরণ, তিপদ, ন-নিপাত পুব্বপদ, সহপুব্ব, উপমান পুব্বপদ, সংখ্যোভযপদ, দীঘন্তরাসত্থো, ব্যতিহারলকখনো।

---

(১) কাপপত্থেসু চ। (২) কৰ্ম্মধারয সঞ্ঞো। (৩) অত্তত্তস্স তপ্পুরিসে ( বিশেষ দ্রষ্টব্য—উভে তপ্পুরিসো এই সূত্রানুসারে দ্বিগু ও কৰ্ম্মধারয় এই দুই সমাসকে তৎপুরুষ বলিয়া গণনা করা হয় )। সরে অন। (৫) মহতং মহাতুল্যাধিকরণে পদে। ( ৬ ) দ্বিগুনপুংসকত্তং নপুংসকত্তঞ্চ।

(১) তথ দ্বিপদ-তুল্যাধিকরণো কৰ্ম্মাদীসু ছসু বিভত্যত্থেসু ভবতি অর্থাৎ দ্বিতীয়াদি ছয় বিভক্তির অর্থেই তুল্যাধিকরণ বিভক্তি ব্যবহৃত হয়। উপরে উক্ত ছয় বিভক্তির ছয়টি উদাহরণ প্রদত্ত হইল।

(ক) **তুল্যাধিকরণ** (১)—একই বিভক্তিযুক্ত পদ মিলিত হইয়া যে যে বহুব্রীহি সমাস হয় তাহাকে তুল্যাধিকরণ বহুব্রীহি বলে। যথা :—সমণো আগতো ইমং = আগতসমণো (সংঘারামো); অরুল্‌হো নরো যং = আরুল্‌হনরো (রুক্‌খো), জিতানি ইন্দ্রিযানি যেন সো = জিতেন্দ্রিযো, উপনীতং ভোজনং যস্স সো = উপনীতভোজন (সমণো); নিগ্গতা জনা যস্স = নিগ্গতজনো (গামো); ছিন্নো হত্থো যস্স সো = ছিন্নহত্থো (পুরিসো সম্পন্নানি সস্সানি যস্মিং = সম্পন্নসস্সা (জনপদো)।

(খ) **ভিন্নাধিকরণ**—বিভিন্ন যুক্ত পদ মিলিত হইয়া যে বহুব্রীহি সমাস হয় তাহাকে ভিন্নাধিকরণ বহুব্রীহি বলে। যথা :—পুপ্‌ফেহি ভবো যস্স সোযং = পুপ্‌ফভবো।

(গ) **তিপদ**—মত্তা বহবো মাতঙ্গা অস্মিন্তি = মত্তবহুমাতঙ্গা (বনং)।

(ঘ) **সহ-নিপাত-পুব্বপদ**—নত্থি এতস্স পুত্তো = অপুত্তকো।

(ঙ) **সহ-পুব্বপদ**—পুত্তেন সহ বত্ততীতি = সপুত্তকো।

(চ) **উপমান পুব্বপদ**—সুবণ্ণস্স বিয বণ্ণো যস্স সো = সুবণ্ণবণ্ণো।

(ছ) **সংখ্যোভযপদ**—দ্বে বা তযো বা পত্তা = দ্বিত্তিপত্তা।

(জ) **দীঘন্তরালেখো**—পুব্বস্সা চ দক্খিস্সা চ দিসায যদন্তরালং সা—পুব্বদক্খিণাবিদিসা।

(ঝ) **ব্যতিহার লক্ষণ**—রণব্যতীহার অর্থাৎ পরস্পর যুদ্ধ বুঝাইলে তুলারূপ তৃতীয়ান্ত ও সপ্তম্যন্ত পদের বহুব্রীহি সমাস হয়। পরস্পর একজাতীয় ক্রিয়া করণের নাম ব্যতীহার। যথা :—কেসেসু কেসেসু গহেত্বা ইদং যুদ্ধ পবত্ততীতি—কেসাকেসি, দণ্ডেহি দণ্ডেহি পহরিত্বা ইদং যুদ্ধং পবত্ততীতি—দণ্ডাদণ্ডি।

বহুব্রীহি সমাসের সাধারণ নিয়ম :—

(১) বহুব্রীহি সমাসে স্ত্রীলিঙ্গ শব্দ পরে থাকিলে, ভাষিতপুংস্ক স্ত্রীলিঙ্গ শব্দের পুংবদ্ভাব হয় (১)। যথা :—দীঘা জঙ্ঘা যস্স সো—দীঘজঙ্ঘো।

(২) বহুব্রীহি সমাসে **সহ** স্থানে **স** হয়। যথা :—হেতুনা সহ যো বত্ততে সো—সহেতুকো (সমনো)।

(৩) কতকগুলি বহুব্রীহি সমাস নিষ্পন্ন শব্দের উত্তর **ক** হয়। যথা—সপুত্তকো, সহেতুকো।

(১) ইত্থিযং ভাসিত পুমিত্থী পুমা ব চে

(৪) **সু** ও **পূতি** শব্দের পরবর্ত্তী গন্ধ শব্দের উত্তর **ই** হয়। যথা— সুগন্ধি, পূতিগন্ধি। সংযোগাদি সম্বন্ধে বর্ত্তমান গন্ধ শব্দের উত্তর ই হয় না। যথা:—সুগন্ধ বাতো।

(৫) কখন ও কখন ও বহুব্রীহি সমাস নিষ্পন্ন পদের উত্তর **অ** অথবা **আ** হয় (১)। যথা:—পহূতা জিহ্বা যস্স সো = পহূত জিহ্বা; পঞ্চক্কো ধম্মো যস্স সো = পঞ্চক্কধম্মা।

(৬) **ধনু** শব্দ পরে থাকিলে বহুব্রীহি সমাস নিষ্পন্ন শব্দের উত্তর **আ** হয় (২)। যথা:—গাণ্ডিবধনু যস্স সো = গাণ্ডিবধন্বা।

(৭) **ই** অথবা **ঈ** কারান্ত সম্বন্ধ বাচক শব্দ অথবা **তু** প্রত্যয় নিষ্পন্ন শব্দের উত্তর **ক** হয় (৩) যথা:—বহুনদিযো যস্মিং সো = বহুনদিকো, বহুনারী যস্স সো = বহুনারিকো, বহু কান্তিযো যস্স সো = বহুকান্তিকো, বহবো কত্তারো যস্স সো = বহুকত্তুকো।

## অব্যয়ীভাব

## ( Adverbial Compound )

যে সমাসে প্রায়শঃ পূর্ব্বপদের ( অব্যয় পদের ) অর্থ প্রধান রূপে বোধ হয়, তাহাকে **অব্যয়ীভাব** কহে। অব্যয়ীভাব সমাসে একটি পদ অব্যয়, ঐ অব্যয় পদ প্রায় পূর্ব্বে স্থাপিত হয় (৪)।

সমীপ প্রভৃতি অর্থে অব্যয়ীভাব সমাস হইয়া থাকে। যথা:— **সমীপ**—নগরস্স সমীপং = উপনগরং (near the city), উপকূলং (near the bank), উপবধূ (near the wife), উপগু (near the cow), উপগঙ্গং (near the Ganges),

**অভাব**—মক্খিকানং অভাব = নিম্মক্খিকং (want of fly), মসকানং অভাব = নিম্মসকং (want of mosquitos).

**অত্যয়**—অতি হিমং = অতি হিমং (after the winter).

**পশ্চাৎ**—রথস্স পচ্ছা = অনুরথং (behind the chariot).

**যোগ্যতা**—যথা অস্স রূপং = অনুরূপং (in conformity with).

(১) ক্বচি সমাসান্তগতানাং আকারন্তো।

(২) ধনুম্হা চ।

(৩) নদিম্হা চ।

(৪) উপসগ্গ নিপাত পুব্বকো অব্যয়ীভাবো পু।

**অনতিবৃত্তি** = যথাবলং বলং অনতিক্কমিত্বা (according to one's power).

**বীপ্সা** (succession) অত্তানং অত্তানং পতি = পচ্চত্তং।

**আনুপূর্ব্ব** = জেট্ঠানং অনুপুব্বো = অনুজেট্ঠং (according to seniority), অনুথেরং (priest in succession).

**মর্য্যাদাভিবিধিরূপসীমা**—সীমা দ্বিবিধ :—মর্য্যাদা ও অভিবিধি। যে সীমা বহির্ভাগে রাখিয়া গ্রহণ করা হয়, তাহার নাম মর্য্যাদা সীমা, এবং যে সীমা অন্তর্গত করিয়া গ্রহণ করা হয়, তাহার নাম অভিবিধি সীমা। মর্য্যাদা সীমা, যথা, পব্বত হইতে ক্ষেত্র পর্য্যন্ত, আ পব্বতা খেত্তং, আ শব্দ পঞ্চমী। অভিবিধি সীমা, যথা আজলন্তা সীতং = আজলন্তং সীতং।

**সমৃদ্ধি**—ভিক্খায সমিদ্ধি = সুভিক্খং।

## অব্যয়ীভাব সমাসের সাধারণ বিধি

১। অব্যয়ীভাব সমাসে সমাস নিষ্পন্ন পদটি নপুংসক লিঙ্গ হয়।

২। উত্তর পদের অন্তস্থিত দীর্ঘস্বর হ্রস্ব হয়। যথা :—অধি-কুমারী = অধিকুমারি।

৩। অন্ত্য অকার স্থানে অং হয়। যথা :—যাবজীবং।

৪। অকারান্ত ব্যতীত অন্য অব্যয়ীভাব নিষ্পন্ন শব্দের বিভক্তির লোপ হয়। যথা :—অধিত্থি, অধিকুমারী।

---

# দ্বাদশ অধ্যায়

১। **কৃৎ প্রকরণ**—শব্দ গঠন করিতে হইলে ধাতুর উত্তর যে সকল প্রত্যয় করিতে হয়, তাহাকে **কৃৎ-প্রত্যয়** বলে।

২ কৃৎ প্রত্যয়ের মধ্যে কয়েকটি দ্বারা অসমাপিকা ক্রিয়া প্রস্তুত হয়। যথা :—ত্বা, য, তুং ইত্যাদি।

৩। কৃত প্রত্যয়ের মধ্যে কতকগুলি দ্বারা বিশেষণ শব্দ রচিত হয়। যথা :—অন্ত, মান, ত, তবন্তু। আর কয়েকটি দ্বারা বিশেষণ এবং জাতিবাচক, দ্রব্যবাচক বা ব্যক্তিবাচক বিশেষ্য শব্দ নির্ম্মিত হয়। যথা :—তুক, ণ, ড, ট ইত্যাদি।

[ ধাতু হইতে উদ্ভূত কতকগুলি ক্রিয়াত্মক শব্দকে (The Participles, the Infinitive, the Gerund) পাশ্চাত্ত্য ব্যাকরণে ক্রিয়া বলিয়া গ্রহণ করা হয় এবং তাহাদের উত্তর বিষয়ক নিয়মগুলিকে ধাতু রূপের নিয়মের অন্তর্ভুক্ত করা হয়; কিন্তু পালি ব্যাকরণে ইহারা কৃদন্ত নামে অভিহিত। ]

# কৃদন্ত বিশেষণ

## বর্ত্তমান কাল

## (The Present Participle)

## অন্ত ( শতৃ ), আন ও মান ( শানচ্ )

## বত্তমানে মানন্তা

৪। বর্ত্তমান কালের ক্রিয়াকে বিশেষণ (The Present Participle) করিতে হইলে তাহা কৃদন্ত মান বা আন ও অন্ত প্রত্যয় দ্বারা সিদ্ধ হয়।

( ক ) মান বা আন ও অন্ত প্রত্যয় দ্বারা যে সকল শব্দ সিদ্ধ হয়, তাহারা বিশেষণ এই নিমিত্ত বিশেষ্যের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা :—হসন্তো পুরিসো হসন্তং পুরিসং ইত্যাদি।

( খ ) অন্ত প্রত্যয়ান্ত শব্দের রূপ গচ্ছন্ত শব্দের ন্যায়, এবং আন ও মান প্রত্যয়ান্ত শব্দের রূপ নর শব্দের ন্যায় হয়।

**উদাহরণ**—√গম্+অন্ত=গচ্ছং, গচ্ছন্তো; +মান=গচ্ছমানো, √কর্+অন্ত=কুব্বন্তো, করোন্তো; +মান=করানো, কুরমানে √ভুঞ্জ+অন্ত=ভুঞ্জন্তো; +মান=ভুঞ্জমানো; +আন=ভুঞ্জানো; √খাদ্+অন্ত=খাদন্তো; √বুধ+অন্ত=বুজ্ঝন্তো, +মান=বুজ্ঝমানো, +আন=বুজ্ঝানো; √দিস্+অন্ত=পস্সং, পস্সন্তো; +মান=পস্সমানো; √চর্+অন্ত=চরন্তো; +মান=চরমানো, +আন=চরানো; √অস্+অন্ত=সন্তো; +মান=সমানো; √সু+অন্ত=সুণন্তো; +মান=সুণমানো; √সুস্+মান=সুক্খমানো; √পা+অন্ত=পিবন্তো; √ভূ+অন্ত=ভবন্তো; √পচ্+অন্ত=পচন্তো; +মান=পচমানো; +চর্+অন্ত=চরন্তো; মান=চরমানো; √দা+অন্ত=দদন্তো; মান=দদমানো; +আন=দদানো; √আস্+আন=আসীনো (sitting); √সেব+মান=

সেবমানো (serving), √মুচ্ + অন্ত = মুঞ্চন্তো ; √নচ্ + অন্ত = নচ্চন্তো √ভিদ্ + অন্ত = ভিন্দন্তো।

৫। অন্ত প্রত্যয়ান্ত শব্দের স্ত্রীলিঙ্গে ই প্রত্যয় হয়, এবং তাহা হইলে অন্ত প্রভৃতির নকার বিকল্পে লোপ হয়। যথা :—গচ্ছতী, গচ্ছন্তি ইহাদের রূপ নদী শব্দের ন্যায়। আন ও মান প্রত্যয়ান্ত শব্দের স্ত্রীলিঙ্গে আ প্রত্যয় হয় ও লতা শব্দের ন্যায় রূপ হয় ; এবং ক্লীবলিঙ্গে ফল শব্দের ন্যায় রূপ হইয়া থাকে।

৬। ইংরাজীর Present participleকে পালিতে অন্ত, আন, মান প্রত্যয়ান্ত পদ দ্বারা অনুবাদ করিতে হয়। যথা, He comes laughing—সে হাসিতে হাসিতে আসে—সো হসন্তো আগচ্ছতি। He saw the weeping girl—সে রুদ্যমান বালিকাটিকে দেখিয়াছিল—সো রুদন্তীং দারিকং পস্সি।

## অতীত কাল (Perfect Participles)

## ত, তবন্তু

৭। কর্তৃবাচ্যে ও কর্ম্মবাচ্যে অতীত-কৃদন্ত বিশেষণ শব্দ ত এবং ন (ত প্রত্যয়ের অনুরূপ) যোগে উদ্ভূত হয়। ধাতুর উত্তর ইহা কোথাও অব্যবহিত ভাবে কোথাও বা ইকার দ্বারা ব্যবহিত হইয়া যুক্ত হয় ; কোথায় ইকার ব্যবহিত হইবে তাহা প্রয়োগ দেখিয়া শিখিতে হইবে। ত-প্রত্যয় পরে ধাতু সাধারণতঃ অবিকৃত থাকে ; কোনও কোনও ধাতুর বর্ণ লোপ ও বর্ণ বিকৃতি হয় ; অর্থাৎ অন্ত্য অনুনাসিক বর্ণ প্রায়ই লুপ্ত হয় ; ধাতুর য বা ব স্থানে যথাক্রমে ই বা উ হয়, অকার স্থানে ই বা ঈ হয়, ইত্যাদি। কোথাও কোথাও ধাতুর স্বর দীর্ঘ হয়।

৮। **সকর্ম্মক ধাতুর কর্ম্মবাচ্যে ত** হয়, সুতরাং **কর্ম্মবাচ্যে ত প্রত্যয় নিষ্পন্ন শব্দ কর্ম্মের বিশেষণ এবং কর্ম্মের লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা :—দারকেন চন্দো দিট্ঠো। মালাকারেন পুপ্ফং চিতং—মালাকার কর্তৃক পুষ্প চয়ন করা হইয়াছে।**

৯। **অকর্ম্মক ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ত হয়, এই নিমিত্ত ত-প্রত্যয় নিষ্পন্ন শব্দ কর্ত্তার বিশেষণ। যথা :—সো জাগরিতো, সা ভীতা, বুড্ঢো মতো।**

( ক ) গমনার্থ ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ও ত হয়। যথা :—সো গামং গতো।

১০। যখন তবন্তু ও ত প্রত্যয় নিষ্পন্ন শব্দ সমাপিকা ক্রিয়ার ন্যায় প্রযুক্ত না হইয়া কেবল বিশেষণ রূপে প্রযুক্ত হয়, তখন বিশেষ্যের লিঙ্গ বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা :—ভীতো পুরিসো, ভীতং পুরিসং ভীতেন পুরিসেন ইত্যাদি।

১১। ত-প্রত্যয়ান্ত শব্দ অকারান্ত শব্দের ন্যায়, এবং তবন্তু প্রত্যয়ান্ত শব্দের গুণবন্তু শব্দের ন্যায় রূপ হয়।

১২। তবন্তু প্রত্যয় কেবল কর্ত্তৃবাচ্যে হয়। ত প্রত্যয় কর্ত্তৃ, কর্ম্ম ও ভাব এই তিন বাচ্যেই হয়।

## কর্ম্মবাচ্যে বিহিত ত প্রত্যয়ান্ত কয়েকটী শব্দ।

√দিস্ = দিট্ঠো ; √দা = দিন্নো ; √দাস = দট্ঠো ; √ছিদ্ = ছিন্নো ; √তর = তিণ্ণো ; √গুহ = গূল্হো ; √খন্ = খাতো ; √পূ = পূতো ; √পুর = পুণ্ণো ; বন্ধ্ = বদ্ধো ; √বুধ্ = বুদ্ধো ; √পচ্ = পচিতো, পক্কো ; √গহ্ = গহিতো ; √লিখ্ = লিখিতো ; √খাদ্ = খাদিতো ; √ভন্জ = ভগ্গো ; √সুস্ = সুক্খো , √ধা = হিতো ; √পা = পিতো ; √ঞা = ঞাতো ; √ভী = ভীতো , √হর = হতো ; √গী = গীতং ; √জন = জাতো ; √চি = চিতো ; √গিল্ = গিলিতো ; √ভুজ = ভুত্তো ; √মুচ = মুত্তো ; √ইস্ = ইট্ঠো ; √কস্ = কট্ঠো ; √দস্ = দট্ঠো ; √পত্ = পত্তো ; √তপ্ = তত্তো ; √পুচ্ছ = পুট্ঠো ; √বিজ = বিগ্গো ; √জি = জিতো ; √ঠা = ঠিতো ; √কম্ = কন্তো ; √রুধ = রুদ্ধো ; √লভ্ = লদ্ধো ; √মজ্জ = মট্ঠো ; √মুহ্ = মূল্হো ; √রূহ = রূল্হো ; √লিহ্ = লিল্হো ; √ঝস্ = ঝত্তো ; √দুহ্ = দুদ্ধো ; √হন্ = হতো ; √সক্ = সক্কো ; √তুস্ = তুট্ঠো ; √কর্ = কতো ; √সর্ = সতো ; √মর্ = মতো ; √যুজ্ = যুত্তো ; √ফুস্ = ফুট্ঠো ; √হা = হীনো ; √সিক্ক = সিক্কিতো ; √বদ্ = উদিতো ; √বচ্ = উত্তো ; √মজ্ = মট্ঠো।

## কর্ত্তৃবাচ্যে বিহিত ত-প্রত্যয়ান্ত কয়েকটি শব্দ।

√গম = গতো ; √নস্ = নট্ঠো ; √জন্ = জাতো ; √নি সদ্ = নিসিন্নো; √জীব = জীবিতো; √খি = খীণ ; √মুহ্ = মুদ্ধো; √মুহ্ = মূল্হো ; √সুপ

=সুত্তো ; √নি বত=নিব্বত্তো ; √ভূ=ভূতো ; √গিলা=গিলানো ; √ঠা=ঠিতো ; √লী=লীনো ; √কীল=কীলিতো ; √রম্=রতো ; √হা=হীনো।

**১৩। অতীত কালে কর্তৃবাচ্যে অকর্ম্মক ও সকর্ম্মক সকল ধাতুর উত্তর তবন্তু প্রত্যয় হয়। তবন্তু প্রত্যয়ান্ত শব্দ সকল সমাপিকা ক্রিয়ার কাজ করে।**

তবতু প্রত্যয় কর্তৃবাচ্যে হয়, এই নিমিত্ত তন্নিষ্পিন্ন শব্দ কর্ত্তার বিশেষণ; সুতরাং কর্ত্তার লিঙ্গ, বিভক্তি ও বচন প্রাপ্ত হয়। যথা—সো পোত্থকং পঠিতবা। সা চন্দং দিট্ঠবতী—সে (স্ত্রীলোক) চন্দ্র দেখিয়াছে।

১৪। সকল ধাতুর উত্তর ভাববাচ্যে ত প্রত্যয় হয়। ভাববাচ্যে ত-নিষ্পন্ন শব্দ যখন সমাপিকা ক্রিয়ার ন্যায় ব্যবহৃত হয়, তখন সদাই ক্লীব লিঙ্গের প্রথমার এক বচনান্ত হয়। যথা, তেন গতং, তেহি গতং।

## কর্তৃবাচ্যে বিহিত তবন্তু প্রত্যয়ান্ত কয়েকটি শব্দ

√পচ=পচিতবা, √পট=পঠিতবা, √ভুজ=ভুত্তবা ; √কর=কতবা √গহ্=গহিতবা ; √সু=সুণিতবা ; √দিস্=দিট্ঠবা ; √লভ= লদ্ধবা ; √লিখ্=লিখিতবা।

## ভবিষ্যৎকাল ( The Future Participle.)

## স্সং, তব্ব, অনীয়, য

## ১৫। সে সে স্সং স্তু মানন্য

ভবিষ্যৎ কালে ধাতুর উত্তর স্সং, অন্তু, মান ও আন প্রত্যয় হয়। ইহাদের মধ্যে অন্ত ও মান বর্ত্তমান কালেও প্রযুক্ত হয়। অন্ত ও মান প্রত্যয়ান্ত শব্দ পূর্ব্বে দেখান হইয়াছে।

√গম্+স্সং=গমিস্সং ;√কর+স্সং=করিস্সং, √ভুঞ্জ+স্সং=ভুঞ্জিস্সং, √চর=চরিস্সং ; √খাদ্=খাদিস্সং ; √ভূ=ভবিস্সং।

## ভাবকম্মেসু তাব্বনীয়া

১৬। ভাব ও কর্ম্মবাচক ধাতুর উত্তর তব্ব, অনীয় প্রত্যয় হয়। তব্ব, অনীয় এবং য-যোগে যে কৃদন্ত বিশেষণ শব্দ উৎপন্ন হয়

তাহাকেও ভবিষ্যৎ কৃদন্ত বিশেষণ বলে। যেমন এইগুলির দ্বারা কোনও কার্য্য করা উচিত, আবশ্যক বা করিবার যোগ্য এইরূপ অর্থ প্রকাশ পায়, সেইরূপ আবার কর্ম্ম ও ভাববাচ্যে সমাপিকা ক্রিয়ার অর্থ ও প্রকাশিত হয়। He should read the book—তাহার বই পড়া উচিত—তেন পোত্থকং পঠিতব্বং বা পঠনীয়ং। I should see my mother—আমার মাকে দেখা উচিত—ময়া মাতা দট্ঠব্বা। তব্ব, অনীয়, য প্রত্যয়ান্ত শব্দ বিশেষণ, এবং নর, লতা ও ফল শব্দের ন্যায় রূপ।

তব্ব :—

√হা=হাতব্ব ; √পা=পাতব্ব ; √জি=জেতব্ব, √ভূ=ভবিতব্ব ; √খন্=খনতব্ব; √গম্=গন্তব্ব; √লভ্=লদ্ধব্ব ; √সেব্=সেবিতব্ব; √গহ্=গহেতব্ব ; √বচ=বত্তব্ব ; √ঠা=ঠাতব্ব ; √দা=দাতব্ব ; √নী=নেতব্ব, √ই=এতব্ব; √পচ্=পচিতব্ব, √পুচ্ছ্=পুচ্ছিতব্বা; √কর্=কত্তব্ব, কাতব্ব; √জীব্=জীবিতব্ব; √দিস্=দট্ঠব্ব, √হন্=হন্তব্ব; √যাচ্=যাচিতব্ব; √হর্=হরিতব্ব; √লভ্=লদ্ধব্ব।

অনীয় :—

√পচ্=পচনীয় ; √কর্=করনীয় ; √পূজ=পূজনীয় ; √গম্=গমনীয় ; √পা=পানীয় ; √খম্=খমনীয় ; চিন্ত্=চিন্তনীয় ; √ভিদ্=ভেদনীয় ; √বাঞ্ছ=বাঞ্ছনীয় ; √হর=হরনীয়; √বচ=বচনীয় ; √কথ্=কথনীয় ; √গহ্=গহনীয় ; √বচ্=বচনীয় ; √চি=চয়নীয় ; √নী=নয়নীয় ; √ভূ=ভবনীয় ; √সহ্=সহনীয় ; √সিক্ক=সিক্কনীয় ; √লভ্=লভনীয় ; √ভুজ্=ভোজনীয় ; √ছিদ্=ছেদনীয় ; √সু=সবনীয় ; √রক্ক=রক্কনীয় ; √বুধ=বোধনীয়।

য :—

√গম্=গম্ম, √খাদ্=খজ্জ, √ভুজ=ভোজ্জ, √গহ্=গয্হ, √পা=পেয়্য, √জি=জেয়্য, √গা=গেয়্য, √সক্=সক্ক, √বজ্=বজ্জ, √ভিদ্=ভিজ্জ, √কর=কারীয়, √দা=দেয়্য, √চি=চেয়, √দা=দেয়্য, √ভূ=ভব্ব, √লভ্=লব্ভ, √হস্=হস্স, √হা=হেয়্য, √নী=নেয়্য, √সক্=সক্ক, √নম্=নম্ম।

**Exercise** :—1. Give with Illustrations the rules for the formation of the Present Participles.

2. Form Present Participles from the following roots :—as, rud, muc, bhuj ; bhid.

3. Frame a sentence in Pali to Illustrate the use of a Present Participle used as an adjective.

4. How are the Past Participles formed in Pali? Give the Past Participles of the following roots :—ṭhā (to stand), dā ( to give ), pac ( to cook ), car ( to walk ), nad ( to roar ), and tar ( to cross ).

5. How are the Future Participles formed in Pali ?

6. Name the different kinds of participles that are found in Pali. Give Examples.

## ত্বা, ত্বান, তুন (The Gerund)

১৭। পুব্বকালিকত্তুকানং তুন-ত্বান ত্বা বা।

উভয় ক্রিয়ার এক কর্ত্তা হইলে, পূর্ব্বকালিক ক্রিয়া বোধক ধাতুর উত্তর ত্বা, ত্বান ও তুন প্রত্যয়। যথা—সো গেহং গন্ত্বা যাগুং পিবিস্সতি—সে বাড়ী যাইয়া যাগু পান কবিবে। এখানে গমন করা ও পান করা এই দুই ক্রিয়ারই কর্ত্তা একজন—সে ; সেই জন্য পূর্ব্বক্রিয়া সে গমন করা তদ্বোধক গম্ ধাতুতে ত্বা প্রত্যয় হইয়াছে।

(ক) ত্বা, ত্বান ও তুন প্রত্যয়ের মধ্যে ত্বান ও তুন প্রত্যয়ের প্রয়োগ অল্প স্থানে হইয়া থাকে। নিম্নে কতকগুলি উদাহরণ প্রদর্শিত হইয়াছে।

√কর+ত্বা = কত্বা, করিত্বা ;+ত্বান = কত্বান; + তুন = কত্তুন; কাতুন; √গম্ + ত্বা = গন্ত্বা + ত্বান = গন্ত্বান, + তুন = গন্তুন , √হন্ + ত্বা = হন্ত্বা ; + ত্বান = হন্ত্বান ; + তুন = হন্তুন ; √সু + ত্বা = সুত্বা, সুণিত্বা ; + ত্বান = সুত্বান ;√জি + ত্বা = জেত্বা, জিত্বা, জিনিত্বা ; √খন্ + ত্বা – খনিত্বা, খাত্বা; √গহ্ + ত্বা – গহীত্বা ; + ত্বান = গহীত্বান ; √চিন্ত্ + ত্বা – চিন্তয়িত্বা ; √চজ্ + ত্বা – চজিত্বা ; + ত্বান = চজিত্বান ;√দহ্ + ত্বা = দদ্ধা ,√ধা + ত্বা – হিত্বা ; √নম্ + ত্বা = নমিত্বা ; √নী + ত্বা – নীত্বা ;√নচ্ + ত্বা – নচ্চিত্বা; √পঠ্ + ত্বা = পঠিত্বা, √পত্ + ত্বা – পতিত্বা ; √পা + ত্বা – পীত্বা, পিবিত্বা;

√পূজ = ত্বা = পূজয়িত্বা ; √পুচ্ছ্ + ত্বা = পুচ্ছিত্বা ; √বন্ধ + = ত্বা = বজ্ঝা ; √বুধ্ + ত্বা = বুজ্ঝা ; √বচ্ + ত্বা = বত্বা ; + ত্বান = বত্বান ; √ভুজ্ + ত্বা = ভুত্বা ; √মুচ্ + ত্বা = মুত্বা, মুঞ্চিত্বা ; √যাচ্ + ত্বা = যাচিত্বা ; √লভ্ + ত্বা = লদ্ধা ; √সী + ত্বা = সয়িত্বা ; √ঠা + ত্বা = ঠত্বা , √সর + ত্বা = সরিত্বা ; হন্ + ত্বা = হত্ব' ; √দিস্ + ত্বা = পস্সিত্বা, দিস্বা, দিস্বান ; প + √আপ + ত্বা = পত্বা, পাপুণিত্বা ; √যা + ত্বা = জহিত্বা, জহত্বা, ত্বান = জহিত্বান ; √ছিন্ + ত্বা = ছিত্বা, ছেত্বা, ছিন্দিত্বা ; ত্বান = ছেত্বান ; √ভিদ্ √ ত্বা = ভিজ্জিত্বা √দা + ত্বা = দত্বা √হর + ত্বা = হরিত্বা।

১৮। য্য :—সাধারণতঃ ধাতুর পূর্ব্বে উপসর্গ থাকিলে য প্রত্যয় হয় ; কিন্তু তৎসম্বন্ধে কোন ধরা বাঁধা নিয়ম নাই। উপসর্গ না থাকিলেও য প্রত্যয় হইতে পারে, এবং উপসর্গ থাকিলেও ত্বা প্রভৃতি প্রত্যয় হইয়া থাকে যথা— √বন্দ + য = বন্দিয়। অভি। √বন্দ + য = অভিবন্দিয় ; + ত্বা = অভিবন্দিত্বা ; উপ + √নী + য় = উপনীয় ; + ত্বা = উপনেত্বা ; নি + √সি + য = নিস্সায় + নিস্সিতা।

**য় প্রত্যয়ান্ত কয়েকটি শব্দ**—নি + √সিচ্ + য় = নিসিঞ্চিয়, বি + √জা + য় = বিজানিয় ; সম + √ইক্ক + য় = সমেক্কিয় ; আ + √দা + য় — আদায় ; পরা + √জি + য় = পরাজেয্য ; অভি + √কম্ + য় — অতিকম্ম; উ + √ঠা + য় = উট্‌ঠায় ; অব + √গহ + য় = ওগয়্হ ; আ + √রূহ্ + য = । আরূহিত্বা, প + √বিস্ + য় = পবিস্স, নি + √সদ্ + য় = নিসজ্জ অভি + √ঞা + য় = অভিঞঞায় ; অ + √কম্ + য় = অকম্ম ; বি + √গী + য় = বিনেয্য ; আ + √গম্ + য় = আগম্ম ; আ + √রভ + য় = আরব্ভ ; পতি + √ঞায় = পতিঞঞ য়।

(ক) ত্বা, ত্বান, য প্রত্যয় নিষ্পন্ন শব্দ অব্যয় ; সুতরাং ইহাদের উত্তর বিভক্তি থাকে না। ইহারা অসমাপিকা ক্রিয়া।

১৯। য পরে থাকিলে, হন্, মন প্রভৃতি ধাতুর ন স্থানে ত হয়। ত্য পরিবর্ত্তিত হইয়া চ্চ হয়। যথা—

আ√হন্ + আহচ্চ ; বি— √তন্ + য = বিতচ্চ ; উ— √হন + য = উহচ্চ ; প— √ই + য = পেচ্চ ; পতি— √ই + য = পটিচ্চ ; অভি + সম + যা— √ই + য = অভিসামচ্চ ; আ + √হর = আহচ্চ

1. EXERCISE—Illustrate the use of gerund. How is the gerund formed in Pali ?

2. Give the gerundial form of dassetvā. pāpāetvā Ans :—disvā, pāpuṇitvā.

## তুং তুয়ে, তবে, তায়ে (The Infinitive)

### ২০। ইচ্ছত্থেসু সমানকর্ত্তৃকেসু তবে-তুং বা

যদি উভয় ক্রিয়ার এক কর্ত্তা হয়, তাহা হইলে উভয়ের মধ্যে ইচ্ছা নিমিত্ত অর্থবোধক ধাতুর উত্তর তুং তবে, তুয়ে, তায়ে প্রত্যয় হয়। তুমন্ত শব্দ অসমাপিকা ক্রিয়া ও অব্যয় বলিয়া ইহার কোনরূপ পরিবর্ত্তন হয় না।

যথা :—সো ফলং আনেতুং বনং গচ্ছতি—সে ফল আনিবার জন্য বনে যায়। অহং ধনং দাতুং ইচ্ছামি—আমি ধন দিতে ইচ্ছা করি।

(ক) নিমিত্ত অর্থ না বুঝাইলে তুং ব্যবহৃত হয় না। যথা :—আমি তাহাকে যাইতে দেখিয়াছিলাম—অহং তং গচ্ছন্তং পস্সিং

(খ) নিমিত্তার্থ বুঝাইলেও সমাপিকা ও অসমাপিকা উভয় ক্রিয়ার কর্ত্তা একজন না হইলে তুং ব্যবহার করিবে না। যথা—He gave me a cake to eat—সে আমাকে খাইবার জন্য পিঠা দিয়াছিল—সো মে ভোজনায় পিট্ঠকং অদাসি। এখানে 'ভোত্তুং' লিখিলে ভুল হইবে। কারণ দিয়াছিল ক্রিয়ার কর্ত্তা 'সে' 'খাইতে' ক্রিয়ার কর্ত্তা নহে; উহার কর্ত্তা 'আমি';

২১। সমর্থার্থক শব্দ (সমত্থ, অলং, সক্কা ইত্যাদি) সকলের যোগে ধাতুর উত্তর তুং প্রত্যয় হয়। যথা—I am able to go—ময়া গন্তুং সক্কা।

২২। সক্, ঞা রভ্, সহ, অরহ ইত্যাদি ধাতুর প্রয়োগে নিমিত্ত অর্থ না বুঝাইলেও ধাতুর উত্তর তুব্ প্রত্যয় হয়।

যথা—অহং নচ্চিতুং সক্কোমি—I can dance.

সো হসিতুং আরভি—He began to laugh.

২৩। কাল, সময়, বেলা প্রভৃতি কালবাচক শব্দের যোগে ধাতুর উত্তর তুং প্রত্যয় হয়। যথা—পঠিতুং সময়োয়ং—It is time to read.

**কয়েকটি তুং প্রত্যয়ান্ত শব্দ**—√ই = এতুং, √কথ্ = কথযিতুং √খন্ = খনিতুং, √গহ্ = গহীতুং, √চুর্ = চোরয়িতুং, √ছিদ = ছেত্তুং, √জি = জেতুং, √জীব্ = জীবিতুং, √নী = নেতুং, √পচ্ = পচিতুং, √পত্ = পতিতুং, √খাদ্ = খাদিতুং, √খর্ = খরিতুং, √দা = দাতুং, √ঠা = ঠাতুং, √যা = যাতুং, ভুজ = ভোত্তুং, আপ + প = পত্তুং, গম্ = গন্তুং, বুধ্ = বোধিতুং, সী = সেতুং, জা = জানিতুং, সহ্ = সহিতুং, তন্ = তন্তুং, এগা = এগাতুং, চজ = চজিতুং, সু = সোতুং, লভ = লদ্ধুং, হস = হসিতুং, হর = হরিতুং।

১৪। **তবে, তুয়ে, তায়ে**—উল্লিখিত প্রত্যয় সকল বৈদিক এবং ইহাদের ব্যবহার পালিতে ক্বচিৎ পাওয়া যায়। তবে প্রত্যয়ের ব্যবহার মধ্যে মধ্যে পাওয়া যায়।

**উদাহরণ**—নী = নিতবে. বি + প + হা + তবে = বিপ্পহাতবে, উদ্ + নম + তবে = উন্নমেতবে, নি + ধা + তবে = নিধেতবে, মর = মরিতুয়ে, গণ্ = গণেতুয়ে, দিস্ = দক্খিতায়ে।

**Exercise :**—How are the Infinitives formed in Pali.

From infinitives from :—যজ, ছিদ্, হা, মুচ্, নী, জি, এগা, লভ, হন্, ই

**কিত প্রত্যয়। ণ। সংজ্ঞা :**—ধাতুর উত্তর যে প্রত্যয় হইয়া শব্দ গঠিত হয়, ইহাকে কৃৎ বলে।

১। কর্ম্মবাচক পদের পরবর্ত্তী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে ণ্ হয়; ণ্ অ থাকে।

যথা :—কুম্ভকারো = কুম্ভং করোতিতি = কুম্ভ + কর + ণ, কম্মকারো = কম্মং করোতি তি = কম্ম + কর + ণ, ধম্মচারো = ধম্মং চরতি তি = ধম্ম + চর + ণ রথকারো = রথং করোতি তি = রথ + কর + ণ, ধম্মকামো = ধম্মং কাময়তি তি = ধর্ম্ম + কাম + ণ, পবেসো = পবিসতি তি = প + বিস + ণ, রোগো = রুজতি, তি = রুজ + ণ, ফুস্সো = ফুসতি তি = ফুস + ণ।

২। **ণু, অ :**—কর্ম্মবাচক পদের উত্তর ণু এবং পরবর্ত্তী ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে অ হয়;

যথা :—অরিন্দমো = অরিং দমেতি তি = অরি + ণু দম + অ;

বেস্সন্তরো = বেস্সং তরতি তি = বেস্স ণ্ তর + অ ; তণ্হঙ্কারো = তণ্হং করোতি তি = তণ্হা + ণ্ — কর + অ; মেধঙ্করো = মেধং করোতি তি = মেধ + ণ্ — কর + অ, দীপঙ্করো = দীপং করোতি তি = দী + ণ্ — কর + অ; সরণঙ্করো = সরণং করোতি তি = সরণ + ণ্ — কর + অ।

৩। **অ, ণবু, তু আবী** ঃ—কর্ম্মার্থ বোধক শব্দের পরবর্ত্তী ক্রিয়ার সহিত অ, ণবু, তু এবং আবী যোগ করিলে কর্ত্তা বোধক শব্দ গঠিত হয়।

যথা :—তক্করো = তং করোতি তি = তং কর + অ, বিনয়ো = এতেন বিনেতি তি = বি + নি + অ; নিস্সয়ো = এতস্মিং সয়তি তি = নি — সি + অ ; রথকারো = রথং করোতি তি = রথ + কর + অ।

৪। **ক্বি** :—কর্ত্তৃবাচ্যে ধাতুর উত্তর ক্বি হয়।

যথা :—বিভু = বিভবতি তি = বি + ভূ + ক্বি ; ভূজগো = ভুজেন গচ্ছতি তি = ভুজ + গম + ক্বি।

৫। **রম্ম** :—ধর প্রভৃতির ধাতুর সহিত রম্ম প্রত্যয় যোগ করিয়া বিশেষ্য পদ গঠিত হয়। যথা—ধর + রম্ম = ধম্ম ; কর + রম্ম = কম্ম ; পীয়পায়ংসী = পিয়ং + সংস + নি।

৬। **ণী, তু, আবী** :—শীলাদি অর্থে ধাতুর উত্তর ণী, তু, আবী হয়। যথা—ব্রহ্মচারী—ব্রহ্ম + চর + ণী , ভয়দস্সাবি = ভয় + দিস্ + আবী ; পসয়্হপবত্তা = পসয়্হং + প + বতু + তু।

৭। **যু** :—শীলাদি অর্থে ক্রোধ, কম্প, ভূষণ, সৌন্দর্য্য, চেষ্টা ইত্যাদি বোধক ধাতুর উত্তর যু হয়। যথা—ঘোসন = ঘুস + যু ; ভাসন = ভাস + যু ; কোধন = কুধ + যু ; দোসন = দুস + যু ; কম্পন = কপি + যু ; মণ্ডন = মডি + যু ; ফন্দন = ফদি + যু ; বিভূসন = বি — ভূস যু ; বড্ঢন = বড্ঢ + যু।

৮। **ক** :—শীলাদি অর্থে ডহ, দহ, হন ইত্যাদি ধাতুর উত্তর ক হয়। যথা—বাদক = বাদ + ক ; ঘাতক = হন + ক।

৯। **রূ** :—শীলাদি অর্থে পরা + গম্ ধাতু, ভিক্খ ধাতু এবং ঞা ধাতুর উত্তর রূ হয়। যথা—পারগূ = পার গম্ + রূ ; ভিক্খু = ভিক্খ + রূ ; বিঞ্ঞূ = বি + ঞা + রূ ; বিদূ = বিদ + রূ।

১০। **ণ, ণবু ণি** :—ণ, ণবু, ণি প্রত্যয়ের পূর্ব্বে যে সকল ধাতুর অন্তে আকার স্থানে আয় হয়। যথা—দায়কো = √দা + ণ; দানদায়ী = √দা + ণি; মজ্জপায়ী = মজ্জ + √পা + ণি।

১১। ক্বি প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্যবর্ণ লুপ্ত হয়। যথা—ভূজগো = ভূজ + √গম + ক্বি; উরগো = উরং + √গম + কিক।

১২। ক্বি প্রত্যয় পরে থাকিলে বিদ্ (জানা) ধাতুর উত্তর উ হয়। যথা—লোকবিদূ = লোক√বিদ + ক্বি।

১৩। **ত** :—তু প্রত্যয় পরে থাকিলে কর ধাতু অন্ত্য র স্থলে ত হয় যথা—কত্তু = √কর + তু।

১৪। **ণ** :—ধাতুর সহিত ণ প্রত্যয় যোগ করিলে ভাবার্থক বিশেষ্য (Abstract noun) হয়। যথা—পাকো = √পচ + ণ; চাগো = √চজ + ণ; যাগো = √যজ + ণ; পরিদাহো = পরি + √দহ + ণ; ভাগো = √ভজ + ণ।

১৫। **র** :—সং পূর্ব্বক হন্ ইত্যাদি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্যে র প্রত্যয় হয় এবং হন ধাতুর হ স্থানে ঘ আদেশ হয়। যথা—সংঘো = সম + √হন্ + র; পারকৃথা = পরি + √খনু + র, অন্তকো = অন্ত + √কর + র।

১৬। **রথু** :—সাস্ ইত্যাদি ধাতুর উত্তর রথু হয়। যথা—√সাস + রথু = সথ; √দিস + রিথ = দিট্ঠ।

১৭। **রিচ্চ বা রিরয়** :—কর ধাতুর সহিত রিচ্চ বা রিরয় প্রত্যয় যোগ করিলে কিচ্চ ও কিরিয় হয়। যথা—√কর + রিচ্চ = রিচ্চ; √কর + রিরয় = কিরিয়।

১৮। **ণ্য** :—বদ, মদ, গম্, যুজ, গরহ ইত্যাদি যে সকল ধাতুর অন্তে আকার থাকে সেই সকল ধাতুর ণ্য আদেশ হয়। ণ্য যথাক্রমে জ্জ, ম্ম, গ্গ য্‌ত এবং এয়্য হয়। যথা—√বদ + ণ্য = বজ্‌য = বজ্জ; √মদ + ণ্য = মজ্‌য = মজ্জ; √গমু + ণ্য = গম্মং; √যুজ + ণ্য = যোগ্গং; √গরহ + ণ্য = গারয়্‌হং; দা + এয্য = দেয্যং; ঞা + এয্য = ঞেয়্যাং; পা + এয্য পেয়্যাং; √হা + এয্য = হেয়্যাং √মা + এয্য = মেয়্যাং।

১৯। **যু** :—ধাতুর সহিত যু প্রত্যয় যুক্ত হইয়া কর্ত্তা, করণ ও স্থান বোধক শব্দ হয়। যথা—রজোহরণং = রজ + √হর + যু; করণং = √কর + যু; ঠানং = √ঠা + যু।

২০। **ই** :—সংজ্ঞা বুঝাইলে দা ও ধা ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ই প্রত্যয় হয়। যথা :—আদি = আ + √দা + ই ; সন্ধি = সন্ √ধা + ই ; উদাহি = উদক √ধা + ই।

২১। **তি** :—তি যোগ করিয়া সম্বন্ধ ও সম্প্রদান বাচক কর্তৃকারক শব্দ হয়। যথা :—জিনবুদ্ধি = এনং পুরিসং বুদ্ধতি জিনো = জিন √বুধ্ + তি ; ধম্মদিন্নো = তং পুরিসং দদাতি ; ধম্মো = ধম্মো + √দা + তি ; বড্ঢমানো = বড্ঢ + √মান + তি ; ধনভূতি = ধন + √ভূ + তি।

২২। ণ্ ব ভিন্ন **যে সব প্রত্যয়ের আদি বর্ণে ণ** আছে সেই সব প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্য চ ও জ যথাক্রমে ক ও গ হয়। যথা :—√পচ + ন = পাকো ; √যুজ + ন = যোগো ; পচ + ণ্বু—পাচকো ; √যজ + ণ্বু—যজকো।

২৩। **রিতু** :—পা ইত্যাদি ধাতুর উত্তর রিতু প্রত্যয় হয়। যথা :— √পা + রিতু—পিতু ; √ধর + রিতু—ধিতু।

২৪। **রাতু** :—মান ইত্যাদি ধাতুর উত্তর রাতু হয়। যথা :— √মান + রাতু—মাতা ; √ভাস + রাতু—ভাতু।

২৫। ত প্রত্যয় পরে থাকিলে বচ ধাতুর বু বা উ আদেশ হয়। যথা :—√বচ + ত—বুত্তং বা উত্তং।

২৬। ত প্রত্যয় পরে থাকিলে তর ইত্যাদি ধাতুর অন্ত্যবর্ণ লুপ্ত হয়। এবং ত প্রত্যয় ইন্ন আকারে পরিবর্ত্তিত হয়। যথা :—√তর + ত = তিন্ন ; √পুর + ত = পুন্ন ; √তুদ + ত = তুন্ন, আ—√কির + ত = আকিন্ন ; √জর + ত = জিন্ন।

২৭। ত প্রত্যয় পরে থাকিলে ভিদ ইত্যাদি ধাতুর অন্ত্যবর্ণ লুপ্ত হয়, এবং ত প্রত্যয় ইন্ন, অন্ন বা ঈন আকারে পরিবর্ত্তিত হয়। যথা :— ভিদ + ত = ভিন্ন ; √ছিদ্ + ত = ছিন্ন ; √ছদ + ত = ছন্ন ; √দা + ত = দিন্ন ; নি—√সদ্ + ত = নিসিন্ন ; √খিদ + ত = খিন্ন ; √রুধ্ + ত = রুন্ন ; √খী + ত = খীন।

২৮। ত প্রত্যয় পরে থাকিলে সুস, পচ, সক ইত্যাদি ধাতুর অন্ত্যবর্ণ লুপ্ত হইয়া ক্খ বা ক্ক হয়। যথা :—√সুস + ত = সুক্ক ; √পচ + ত = পক্ক ; √সক + ত = সক্ক।

২৯। ত প্রত্যয় পরে থাকিলে পক্কম ইত্যাদি ধাতুর অন্ত্যবর্ণ লুপ্ত হইয়া ন্ত হয়। যথা:—প+কম্+ত=পক্কন্ত; বি+ভম্+ত=বিভন্ত; খম্+ত=খন্ত; সম্+ত=সন্ত; দম্+ত=দন্ত।

৩০। ত ও তি প্রত্যয় পরে থাকিলে জন ইত্যাদি ধাতুর অন্ত্যবর্ণ লুপ্ত হয় এবং আদি বর্ণ দীর্ঘ হয়। যথা:—জন+ত=জাত; জন+তি=জাতি।

৩১। ত ও তি প্রত্যয পরে থাকিলে গম্, খম্, পম্, হন্, রম্ ইত্যাদি ধাতুর অন্ত্য বর্ণ লুপ্ত হয়। যথা:—সুগতো=সু+গম্+ত; খতং=খম্+ত; হতং=হন্+ত, মতি=মন+তি অথবা মর+তি; মতো=মন+ত।

৩২। তি, ত প্রত্যয় পরে থাকিলে কর ইত্যাদি ধাতুর অন্ত্য বর্ণ লুপ্ত হয়। যথা:—কতো=কর+ত; পকতি=প+কর+তি; বিসতি=বি+সর+তি।

৩৩। পা ও ঠা ধাতুর অন্ত্য আকার যথাক্রমে ই ও ঈ হয়। যথা:—ঠা+ত=ঠিত; ঠা+তি=ঠিতি; পা+ত=পীত; পা+তি=পীতি।

৩৪। দহ ও নহ ধাতু ব্যতীত যে সকল ধাতুর অন্ত্যবর্ণে হ্ আছে সেই সব ধাতুর হ্‌ ল্‌ আদেশ হয়। যথা:—আ+রুহ+ত=আরুল্হ; গহ+ত=গাল্হ; মুহ+ত=মুল্হ; ব্যত্যয়:—সং+নহ+ত=সন্নদ্ধ; দহ+ত=দদ্ধ।

৩৫। ত প্রত্যয় পরে থাকিলে গে ধাতু স্থানে গী আদেশ হয়। যথা:—গে+ত=গীতং।

৩৬। অতীতকাল বুঝাইলে ধাতুর উত্তর ত হয়। যথা:—গে+ত=গীতং; নত+ত=নত্তং=নচ্চং; হস+ত=হসিতং; দিস+ত=দেসিতং।

৩৭। বুধ, গম ইত্যাদি ধাতুর উত্তর কর্ত্তৃবাচ্য ত প্রত্যয় হয়। যথা:—বুধ+ত=বুদ্ধ; গম্+ত=গত; ঞা+ত=ঞাত।

৩৮। কর্ত্তৃবাচ্যে সুপ ধাতুর ইন আদেশ হয়। যথা:—সুপ+ইন=সুপিনং।

৩৯। সস্ ও দিস্ ইত্যাদি ধাতুর পর ত প্রত্যয়ের রিট্ঠ আদেশ হয়। যথা :—সস্+ত=সিট্ঠ ; দিস+ত=দিট্ঠ।

৪০। পুচ্ছ, ভঞ্জ, হন্ত ইত্যাদি ধাতুর পর ত প্রত্যয়ের ট্ঠ আদেশ হয়। যথা :—পুচ্ছ+ত=পুট্ঠ ; ভঞ্জ+ত=ভট্ঠ ; তুস+ত=তুট্ঠ।

৪১। **তুক :**—আ+গম্ ধাতুর উত্তর তুক আদেশ হয়। আ+গম্ +তুক=আগন্তুক।

৪২। **ণ :**—ণ প্রত্যয় পরে থাকিলে হন্ ধাতু স্থলে ঘাত আদেশ হয়। যথা :—গো—হন্+ণ=গোঘাতক।

কখনও কখনও হন্ ধাতু স্থলে বধ আদেশ হয়। যথা—হন্+ণ= বাধক।

৪৩। ণ প্রত্যয় পরে থাকিলে গহ ধাতু স্থলে ঘর আদেশ হয়। যথা :—গহ+ণ=ঘরং।

৪৪। দহ ধাতুর দ কখনও কখনও ল-এ রূপান্তরিত হয়। যথা :— পরি+দহ+ণ=পরিল্লাহ।

৪৫। মন :—খি, ভি, সু, রু, হু, বা, ধু, হি, লু, পি, অদ ইত্যাদি ধাতুর মন্ আদেশ হয়। যথা :—খি+মন্=খেম ; ভি+মন্=ভেম ; সু+মন্=সোম, রু=মন্=রোম ; বা+মন্=বাম, হি+মন্ =হেম।

৪৬। **থ, ম :**—সম, দম, দর, রহ, দু, হি, সি, দা, ঠা, সা, থা, ভস ইত্যাদি ধাতুর সহিত থ ও ম প্রত্যয় যুক্ত হইয়া বিশেষ্য পদ হয়। যথা :— সম+থ=সমথ ; দম+থ=দম্মথ ; হি+ম=হিম ; সি+ম= সিম।

৪৭। **ণ্য :**—উপসর্গ পূর্ব্বে থাকিলে বজ ইত্যাদি ধাতুর নিম্নলিখিত আদেশ হয়। বা অন্ত্য ব্যঞ্জন বর্ণের দ্বিত্ব হয়। যথা :—প+বজ+ ণ্য=পবজ্জ, পবজ্জা ; নি+সদ+ণ্য=নিসজ্জ ; বি+সজ+ণ্য= বিসজ্জ ; বিদ+ণ্য=বিজ্জা ; পদ+ণ্য=পজ্জা ; বধ+ণ্য=বজ্ঝা ; ইস্+ণ্য=ইচ্ছা ; সং+ধা+অ=সন্ধা ; কিত+ছ=কিকিত +ছ=কিকিচ্ছ=চি কচ্ছা বা তিকিচ্ছা ; তিজ+খ=তিতিক্খ ; সং কথ+ণ্য=সাকচ্ছা ; মর+ত্যু=মচ্চু ; সত+য=সচ্চং।

৪৮। ণ প্রত্যয় পরে থাকিলে ধাতুর অন্ত্যে চ ও জ এর যথাক্রমে ক ও গ আদেশ। যথা :—উচ+ণ—ওক; পচ+ণ—পাক; সিচ+ণ—সেক; বি+বিচ+ণ—বিবেক; চিজ+ণ—চাগ; যুজ+ণ=যোগ; ভুজ+ণ—ভোগ; রুজ+ণ—রোগ; ভঞ্জ+ণ—ভঙ্গ।

৪৯। **ল, ষ,** :—অল, কল এবং সল ধাতুর সহিত ল বা ষ প্রত্যয় যোগ করিয়া বিশেষ্য পদ হয়। যথা—কল+ল—কল্লং; সল+ল=সল্লং।

৫০। ভি, মদ, বুধ, পূজ ইত্যাদি ধাতুর সহিত ত প্রত্যয় যোগ করিয়া বিশেষ্য পদ হয়। যথা :—ভীত—ভি+ত; সুত্ত—সুপ+ত; সম্মত—সং+মা+ত; সংকপ্প—সং+কপ্পতি; বুদ্ধ—বুধ+ত; ইত—ই+ত; বিদিত—বিদ্+ত; তক্কিত—তক্ক+ত; পূজিত—পূজ+ত

৫১। **ণবু, তু** :—ভবিষ্যৎ অর্থে ধাতুর উত্তর ণবু, তু আদেস হয়। যথা :—কর+ণবু—কর+বু—কার+অক—কায়ক।

৫২। **ঈবর** :—চি, পা ধা ইত্যাদি ধাতুর সহিত ঈবর যোগ করিয়া বিশেষ্য পদ হয়। যথা :—চিবরং—চি+ঈবর; ধীবরং—ধা+ঈবর।

৫৩। **ত, ত্রণ** :—নিম্নলিখিত ধাতুর সহিত ত ত্রণ যোগ করিয়া কর্ত্তা বোধক বিশেষ্য পদ হয়। যথা :—ছত্তং—ছদ+ত; চিত্তং—চিন্ত+ত; সুত্তং—সু+ত, নেত্তং—নী+ত; পত্তো—পত+ত; তন্তং—+তনু+ত; যত্তং—যত+ত, পুত্ত—পুণ+ত; গোত্ত—গুপ+ত।

৫৪। **নিত্ত** :—বদ, চর, বর ইত্যাদি ধাতুর নিত্ত আদেশ হয়। যথা :—বাদিত্তং—বদ+নিত্ত; চারিত্তং—চর+নিত্ত; বারিত্তং—বর+নিত্ত।

৫৫। **ণ, ণু, তু** :—হন্ ইত্যাদি ধাতুর উত্তর ণ, ণু ও তু প্রত্যয়। যথা :—হন+ণু—হনু; জন+ণু—জানু ধা+তু—ধাতু; জন+তু—জন্তু।

৫৬। **ত্তি, তি** :—মিদ, পদ, রঞ্জ, তনু, ধা ইত্যাদি ধাতুর উত্তর ত্তি ও তি প্রত্যয় হয়। যথা :—পদ+তি—পত্তি, +রঞ্জ+তি—রত্তি।

৫৭। **ড, ট** :—দংস ধাতুর স্থানে দড্ঢ ও দাঠা আদেশ হয়, এবং উন্নু

ও রঞ্জ ধাতুর ড ও ট প্রত্যয় হয়। যথা :—√উস্+ড=উড্ডো ; √রঞ্জ+ট=রট্ঠং

৫৮। **থ** :—স্, বু, অস ইত্যাদি ধাতুর উত্তর থ প্রত্যয় হয়, এবং স্, বু, ইত্যাদি অত আদেশ হয়। যথা :—√স্+থ=সত্থং ; √বু+থ=বত্থং ; √অস+থ=অত্থো।

৫৯। **দ, ধ, ইর** :—রঞ্জ, উদি ইত্যাদি ধাতুর উত্তর ধ, দ, ইদ্দ, ক ও ইর প্রত্যয় হয়। ধাতুর উকার ও ঊকার স্থানে এবং অস ধাতুর ক্বচিৎ ধাতুর অন্ত্য অক্ষর লোপ হয়। যথা :—√রঞ্জ—ধ=রন্ধ ; সং—√উদি+দ=সমুদ্দো ; √কুধ+দ=কুদ্ধো, √ছিদি+দ=ছিদ্দো, √দল্ল+ইদি=দলিদ্দো।

৬০। **ক** :—কডি ইত্যাদি ধাতুর উত্তর ক প্রত্যয় হয়। যথা :—√কডি+ক=কণ্ডো ; √ঘটি+ক=ঘণ্টা ; √দডি+ক=দণ্ডো ; √অডি+ক=অণ্ডো ; √মদি+ক=মন্দো ; √সুস+ক=সুক্কং ; √বচ+ক=বক্কং।

৬১। **অলং** :—পট ইত্যাদি ধাতু ও প্রাতিপাদিকের উত্তর অলং প্রত্যয় হয়। যথা :—√পট+অলং=পটলং ; কুস—অলং=কুসলং ; মেখ—অলং=মেখলং ; বহু—অলং=বহুলো ; মগি—অলং=মঙ্গলং ; কবি—অলং=কম্বলং

৬২। **অম** :—পুথ ধাতুর উত্তর বিকল্পে অম হয় এবং পুথ ও পথ আদেশ হয়। যথা :—পুথ—ঈ=পুথবী (পঠবী) ; পুথ+অম (পথমো) পঠমো।

৬৩। **চ্ছর, চ্ছের** :—ক্বি প্রত্যয় পরে থাকিলে মস্ ধাতুর অন্ত্য স্ স্থানে চ্ছর ও চ্ছের আদেশ হয়। যথা :—√মস্+ক্বি=মচ্ছরো ; মস্—ক্বি=মচ্ছেরো।

৬৪। আ পূর্বক চর ধাতুর স্থানে চ্ছর চ্ছের ও চ্ছরিয় আদেশ হয়। যথা :—আ—চর+ক্বি=অচ্ছর, অচ্ছের অচ্ছিরিয়।

৬৫। **ণুক** :—শীলাদি অর্থে ইন্ ইত্যাদি ধাতুর উত্তর কর্তৃবাচ্যে ণুক প্রত্যয় হয়। যথা :—ভী—ণুক=ভীরুকো সং—হন্—ণুক=সংঘিকো।

## বর্ত্তমান ও অতীত প্রত্যয়

৬৬। **ণু, যু, ক্ত, মি** ঃ—অতীত ও বর্ত্তমান কাল বুঝাইলে ধাতুর উত্তর ণু প্রত্যয় হয়, এবং কোনও কোনও স্থানে যু, ক্ত, মি প্রত্যয় হয়। যথা:—কর+ণু=কারু, কারু, কারবো, ই+ণু—আয়ু, দর+ণু=দারু, কর+যু=করুণা, √ভূ+ক্ত=ভূতং, ভূ+মি=ভূমি।

# ত্রয়োদশ অধ্যায়

## তদ্ধিত-প্রত্যয় ( Secondary Suffix )

পালিতে শব্দের উত্তর কতকগুলি প্রত্যয় দ্বারা নূতন শব্দ গঠিত হইতে দেখা যায়। এই জাতীয় প্রত্যয়কে তদ্ধিত বলে।

তদ্ধিত প্রত্যয় অনেক অর্থে হইয়া থাকে। ইহাদের বেশীর ভাগই বিশেষ্য হইতে বিশেষণ গঠনে ব্যবহৃত হয়, অন্যগুলি বিশেষ্য, ক্রিয়া-বিশেষণ প্রভৃতি গঠনে প্রযুক্ত হয়। ইহাদের তালিকা শ্রেণী বিভাগ অনুসারে নিম্নে প্রদত্ত হইল ;—

কতকগুলি তদ্ধিত—প্রত্যয় **বিশেষ্য** গঠনে প্রযুক্ত হয়। ইহা বিভিন্ন অর্থে হইয়া থাকে।

১। অপত্যর্থে :—(ক) ণ=অ =ও ( পুং ), ঈ ( স্ত্রী ), সং ( ক্লী ) যথা :—বাসুদেবস্স অপচ্চং = বাসুদেব+ণ = বাসুদেবো ( পুং )। •
তদ্রূপ বাসুদেবী ( স্ত্রী ), বাসুদেবং ( ক্লী )। গোতমস্স+অপচ্চং = গোতম +ণ = গোতমো, ( পুং ) ; তদ্রূপ গোতমং ইত্যাদি।

(খ) **ণায়ন, ণান**=আয়ান এবং অনে=আয়না, আয়নী, আয়নং ; আনে আনী, আণং

যথা :—বচ্ছস্স অপচ্চং—বচ্ছ+ণায়ণ বচ্ছায়ণো, বচ্ছসস অপচ্চং—বচ্ছ+ণান—বচ্ছ নো

(গ) **ণেয্য** :—এয্য—এয্যো, এয্যী, এয্যং।

যথা :—ভগীনিয়া অপচ্চং—ভগীণি+ণেয্য—ভাগিনেয্যো ;
কত্তিকায় অপচ্চং—কত্তিকা+ণেয্য—কত্তিকেয়্যো

(ঘ) **ণি** = ই।

যথা :—দক্খস্স অপচ্চং—দক্খ+ণি—দক্খি,
দুণস্স অপচ্চ—দুণ+ণি=দোণি।

(ঙ) **ণিক** :—ইক=ইকো, ইকা, ইকং

যথা :—সক্যপুত্তস্স+অপচ্চং=সক্যপুত্ত+ণিক—সক্যপুত্তিকো।

(চ) **ণব**=অব=অবো, অবী, অবং
মনুনো অপচ্চং=মনু+ণব=মানবো,
বহুস্স অপচ্চং=বহু+ণব=বাহবো।

(ছ) ণের—এর=এরো, এরী, এরং যথা :—বিধবায় অপচ্চং=বিধবা+ণের=বেধবারো, সমণস্স অপচ্চং=সমণ+ণের=সামণেরো।

২। **তাহা জানে অথবা তাহা পড়ে, এই অর্থে নিম্নলিখিত প্রত্যয়গুলি হয় ঃ—**

(ক) **ণিক**=ইক=ইকো, ইকা অথবা ইকী, ইকং যথা :—বিনয়ং অধীতে=বিনয়+ণিক=বেণিয়কো।

(খ) **ণ**=অ=ও, ঈ, অং যথা :—ব্যাকরণং অধীতে=ব্যাকরণ+ণ=বেয়্যাকরণো।

৩। **সমূহ অর্থে** (collective sense) নিম্নলিখিত প্রত্যয়গুলি হয় :—

(ক) **কণ**—কো ; যথা :—রাজপুত্তানংসমূহো=রাজপুত্ত+কণ=রাজপুত্তকো মনুস্সানং সমূহো—মনুস্স+কণ=মানুস্সকো।

(খ) **ণ**=ও ; যথা :—রাজপুত্তানং সমূহো=রাজপুত্ত+ণ—রাজপুত্তো, ময়ূরাণং সমূহো=ময়ূর+ণ=মায়ূরো।

(গ) **তা**—তা, যথা :—জনানং সমূহো=জন+তা=জনতা, বন্ধূনং সমূহো=বন্ধু+তা=বন্ধুতা।

৪। **ভাবার্থক বিশেষ** (Abstract noun) শব্দ গঠনে নিম্নলিখিত প্রত্যয়গুলি হয়।

(ক) **ণ্য**—অয়ং ; যথা :—অলসস্স ভাবো—অলস+ণ্য—আলস্যং,

